( পুনঃ সমন্তাদবলোক্য সাধিক্ষেপম্ )

কাকাবলিঃ কলকলৈঃ কিল কোকিলস্য
কিং কাকলীং সুকলিতাং বিকলীকরোতি।

( ক্ষণং বিমৃষ্য )

হুং কেবলং ন সুখকেলিপরং কুলায়ে
কিন্ত্বাকুলং খগকুলং ক্ষুধয়োষকালে[১] ॥ *

( পুনরন্যতোঽবলোক্য প্রৌঢ়িপূর্ব্বকম্[২] )

ভ্রমন্তি ভ্রমরা এতে প্রাতঃ ক্ষুদ্‌ভ্রমিসঙ্কুলাঃ।
বর্ণয়ন্ত্যন্যথাপ্যত্র[৩] ভ্রমেণ কাব্যকোবিদাঃ ॥†

---

* আঃ এই কাক সকল কি নিমিত্ত কলকল[৪] রব করিয়া কোকিলের কল কল ধ্বনিকে বিকল করিতেছে[৫]। হা এই পক্ষিসকল নিজ নিজ নীড় মধ্যে কেলিকৌতুকরসে মগ্ন নয়; কিন্তু তাহারা সমস্ত রাত্রি অনাহারে থাকিয়া প্রাতঃকালে ক্ষুধার জন্যই ব্যাকুল হইতেছে। তাৎপর্য্য এই, যদি ইহারা কেলি-কৌতুকান্বিত হইত, তবে কখনই সুমিষ্ট কোমল ধ্বনির বাধা দিত না। ইহারা ক্ষুধায় কাতর, এই জন্যই নানা প্রকার চীৎকার করিতেছে।

† এই সকল ভ্রমরগণ প্রাতঃকালে ক্ষুধাজন্য ভ্রমিতে ভ্রান্ত হইয়া ইতস্ততঃ

১। "উষ" অকারান্ত রাত্রিশেষ ইতি মেদিনী। যথা, 'উষঃ ক্ষারমৃত্তিকায়াং প্রভাতেঽপি পুমানয়মিতি। অধিকন্তু "সর্ব্বে সান্তা অদন্তাঃ, অর্থাৎ দন্ত্যসকারান্ত সমুদয় শব্দই অকারান্ত হইতে পারে, এই প্রকার নিয়ম আছে।

২। প্রগল্‌ভতাপূর্ব্বক অর্থাৎ অন্যমতখণ্ডনার্থ।

৩। অপির্ভিন্নক্রমে অত্রাপীত্যর্থঃ।

৪। কোলাহলঃ কলকলস্তিরশ্চাং বাশিতং রুতমিত্যমরঃ।

৫। শরৎকালেও দুই একটী কোকিলধ্বনি হওয়ার সম্ভাবনা আছে; এজন্য "এক-কোকিলনাদেন কার্ত্তিকো ন মধুর্ভবেৎ" এই প্রকার দৃষ্টান্তস্থলেও। অতএব শ্লোকের মধ্যে সম্ভাবনাসূচক 'কিল' শব্দের গ্রহণ করা হইয়াছে এবং 'কোকিলস্য' এই পদটী একবচনে প্রয়োগ করা হইয়াছে।

( ক্ষণং প্রণিধানং বিধায় ) অহো, অহমস্ত সমাহিতচিত্তেন মিত্রেণ সুখ-দুঃখৈকভাগিন্যা সহধর্ম্মিণ্যা চ জগদানন্দকন্দস্থ মুকুন্দস্থ সন্দর্শনার্থং প্রহিতোঽস্মি। কিন্ত্বেতদতীব সুদুর্লভমেব মমানয়োর্নয়নয়োঃ।

( ইতি স্বনয়নদ্বয়মুদ্দিশ্য )

ইন্দিরাক্ষীন্দিন্দিরাভ্যাং[১] সান্দ্রানন্দপ্রদামিমে।
কিং গোবিন্দস্থ বিন্দেতাং মুখারবিন্দমাধুরীম্ ॥ *

( ইতি সপুলকং বারংবারমুক্ত্বা বৈকল্যং নাটয়তি। পুনর্ধৈর্য্যমবষ্টভ্য ক্ষণং ধ্যানং বিধৃত্য চ )

অহো আশ্চর্য্যমাশ্চর্য্যং তস্যৈকরসবিগ্রহে[২]।
লাবণ্যং[৩] মধুরত্বঞ্চ[৪] সমভাবেন বর্ত্ততে ॥ †

ভ্রমণ করিতেছে; কিন্তু কবিসকল ইহাদিগের ভ্রমণ বিষয়ে যে অন্যপ্রকার অর্থাৎ শৃঙ্গার রসের বর্ণন করিয়া থাকেন, সে তাঁহাদিগের ভ্রমবিলসিত মাত্র।

* লক্ষ্মীর নেত্ররূপ মধুকরের নিবিড়ানন্দদায়িনী যে শ্রীগোবিন্দবদনারবিন্দ-মাধুরী, তাহা আমার এই নেত্র দুইটী কি লাভ করিতে পারিবেক ?

† অহো কি আশ্চর্য্য, কি আশ্চর্য্য, তাঁহার (অর্থাৎ সেই শ্রীকৃষ্ণের) 'একরস-বিগ্রহে,' একমাত্ররসময় শরীরে, অথচ 'একরস' শব্দার্থ যে চিদানন্দস্বরূপ তন্ময়বিগ্রহে অর্থাৎ সচ্চিদানন্দশরীরে, 'লাবণ্য' সৌন্দর্য্যবিশেষ এবং 'মধুরত্ব' অঙ্গের শোভাবিশেষ এই দুইটী সমান ভাবে বিদ্যমান রহিয়াছে; অথচ

১। ইন্দিন্দিরঃ কৃষ্ণদেহে ভ্রমরেঽপি নিগদ্যতে। ইতি গীতগোবিন্দটীকা বালবোধিনী।

২। একরসং সন্মাত্রমিতি ভাগবতের শ্রুত্যধ্যায়ে শ্রীধরস্বামী। কেবলানন্দস্বরূপমিতি চক্রবর্ত্তী।

৩। মুক্তাফলের মধ্যে যে প্রকার উজ্জ্বল দীপ্তির চঞ্চলতা প্রকাশ পায়, সেই প্রকার অঙ্গকান্তির চঞ্চলতাকে লাবণ্য কহে। যথা মুক্তাফলেষু ছায়ায়াস্তরলত্বমিবান্তরা। প্রতিভাতি যদঙ্গেষু তল্লাবণ্যমিহোচ্যতে ইত্যুজ্জ্বলনীলমণিঃ।

৪। "পরিচ্ছদ বিনা শোভে মধুরতা সেই"। ইতি ভারতচন্দ্রকৃত রসমঞ্জরীর গৌড়ীয়ানুবাদ। সর্ব্বাবস্থাবিশেষেষু মাধুর্য্যং রমণীয়তেতি দর্পণঃ।

তদধুনা বিলম্বেনালম্। শুভকার্য্যসম্পাদনায় ত্বরৈব যুক্তা। (ইত্যুক্ত্বা ক্ষণং ।)

নমস্তে জগন্নাথ হে দীননাথ
শ্রিয়ঃ প্রাণনাথাণিমাদ্যৈঃ সনাথ।
অহং নাথ এষোঽসকৃত্ত্বামনাথঃ
স্বহীনং সুদীনং সদা রক্ষ রক্ষ ॥*

(পুনর্মুক্তিবাঞ্ছয়া)

চিদানন্দমূর্ত্তে সদানন্দপূর্ত্তে
সদানন্দবন্দ্যাঙ্‌ঘ্রিযুগ্মারবিন্দ।
প্রপন্নে প্রসন্নো ভবাস্মিন্ ভবাব্ধৌ
নিমগ্নং নিরালম্বমাশূদ্ধর ত্বম্ ॥ †

লবণতা এবং 'মধুরত্ব' মিষ্টতা দুইটী সমভাবে একত্র বিদ্যমান থাকাও নিতান্ত আশ্চর্য্য। যদিও ইক্ষুদণ্ড ও হরীতকী প্রভৃতি প্রাকৃত বস্তুতে লবণত্ব ও মধুরত্ব এই উভয়বিধ রস থাকে বটে, কিন্তু তথাপি তাহাদিগের সমভাবে থাকিবার সম্ভাবনা নাই। অপিচ শ্রীকৃষ্ণেতে লাবণ্য ও মধুরত্ব এই উভয় প্রকার থাকাতেও যে তিনি একরস বলিয়া বিখ্যাত[১], ইহাও অত্যাশ্চর্য্য।

* হে জগন্নাথ! হে দীননাথ! হে অণিমাদিসর্ব্বৈশ্বর্য্যবিশিষ্ট লক্ষ্মীর প্রাণনাথ! তোমাকে আমি নমস্কার করি; এবং আমি অনাথ তোমার নিকটে এই বারংবার প্রার্থনা করিতেছি, যে ধনহীন সুদীনজনকে নিয়ত রক্ষা কর।

† হে চিদানন্দমূর্ত্তে! হে পূর্ণ পরমানন্দস্বরূপ! হে সদাশিবকর্ত্তৃকবন্দ্যমান-পদদ্বন্দ্বারবিন্দ! প্রপন্নজনের প্রতি প্রসন্ন হও, এবং সংসারসাগরে নিমগ্ন নিরাশ্রয় জনকে উদ্ধার কর।

১। তথাচ গীতগোবিন্দে "হরিমেকরসম্" ইত্যাদি।

(ইতি মুহুর্মুহুর্ভিন্নভিন্নভাবাবেশেনাবিষ্টঃ সন্ "হরিস্মৃতিঃ সর্ব্ববিপদ্বিনাশিনী হরিস্মৃতিঃ সর্ব্ববিপদ্বিনাশিনী"ইত্যুচ্চৈর্ভাষমাণঃ প্রস্থিতঃ)

ইতি নিষ্ক্রান্তঃ।

ততঃ প্রবিশন্তি নানাদিগ্‌দেশীয়াঃ পান্থজনাঃ।

তত্র কশ্চিৎ পাশ্চাত্যদেশীয়ো ভীষণদর্শনো ব্রাহ্মণঃ। যথা

হরিচন্দনচর্চ্চিতভালতটো<br>
ধৃতখণ্ডিতশোণশিরস্ত্রপটঃ।<br>
অতিলম্বিতলোমকরালমুখ-<br>
শ্চণকৈকবিচর্ব্বণমাত্রসুখঃ॥ *

ব্রাহ্মণঃ। হা মাতর্লোকমাতঃ! কথং ত্বং ত্বদেকগতেরপি লোকস্থ দুর্গতিমুপেক্ষসে? কিং ত্বিদানীং ত্বং নিদ্রাভিনিবিষ্টাসি? কিমুত পুনর্জ্জলনিধিজলং প্রবিষ্টাসি? অয়ি করুণাময়ি! সকৃদপি করুণালিঙ্গিতকটাক্ষেণ নিরীক্ষ্য খানপানদানেন[১] স্বসন্তানগণানাং রক্ষাং কুরু। অয়ি মাতঃ পশ্য পশ্য

দুর্ভিক্ষদুর্জ্জনতয়া জনতাতিমাত্রং<br>
দুঃখং সুদুঃসহমহো নিতরাং গতাস্তি।

*যাঁর ললাটদেশ হরিচন্দন দ্বারা[২] চর্চ্চিত হইয়াছে, যিনি মস্তকে:ছিন্ন রক্ত-

১। খানা পিনা ইতি হিন্দী ভাষা। অস্য শব্দস্য প্রাচীনত্বং যথা গারুড়ে। "সদ্ভাবেন হি তুষ্যন্তি দেবাঃ সৎপুরুষাঃ দ্বিজাঃ। ইতরাঃ খানপানেন বাক্‌প্রদানেন পণ্ডিতাঃ"॥ ইতি

২। তৈলপর্ণিকং গোশীর্ষং হরিচন্দনমস্ত্রিয়ামিত্যমরঃ। কেহ কেহ ঐ তিনটী শব্দই একপর্য্যায়ক কহেন। কেহ কেহ ঐ তিনটীকে বিশেষ বিশেষ চন্দন খাঁ ভিন্নভিন্নপর্য্যায়ক কহেন। তন্মধ্যে ধবল ও সুশীতল চন্দনকে তৈলপর্ণিক, কৃষ্ণ তাম্রব্যামিশ্রবর্ণ পদ্মগন্ধি অতি শীতল চন্দনকে গোশীর্ষ এবং হরিদ্বর্ণ চন্দনবিশেষকে হরিচন্দন কহে। অথবা পারিভাষিক হরিচন্দন যথা। "ঘৃষ্টঞ্চ তুলসী কাষ্ঠং কর্পূরাগুরুযোগতঃ। অথবা কেশরৈর্যোজ্যং হরিচন্দনমুচ্যতে"॥ ইতি প...রণে ...ত। বস্ত্রে

সর্ব্বংসহা বসুমতী যদি বা সহেত
ত্বং কোমলাপি কমলে সহসে কথং বা ॥ *

ততঃ কশ্চিদ্বঙ্গদেশীয়ভিক্ষুঃ। যথা
তনুতনুর্বিষমজ্বরকাতরো
নিয়তমৌষধসেবনতৎপরঃ।
কটুরসস্বদনে কটুভাষণে
পটুরিতি প্রথিতো ভুবনেষু যঃ ॥ †

প্রবিশ্য চ সঃ।

দুর্ভিক্ষোপপ্লবকৃতমিদং দারুণং বীক্ষ্য কষ্টং
দারুপ্রায়া বিপুলযশসো দানিনো মানিনশ্চ।

বর্ণবস্ত্রনির্ম্মিত উষ্ণীষ ধারণ করিয়াছেন, যাঁহার মুখমণ্ডল অতিলম্বিতলোম অর্থাৎ শ্মশ্রু প্রভৃতির দ্বারা ভীষণদর্শন হইয়াছে এবং যিনি মধ্যে মধ্যে এক একটী চণকচর্ব্বণদ্বারাই কেবল সুখের অনুভব করিতেছেন।

* দেখ মা! দুর্ভিক্ষের দৌর্জ্জন্য[১]জন্য জনসমূহ অতিশয় দুঃখকে সহ্য করিতেছে। সর্ব্বংসহা[২] বসুমতী লোকের এ সকল কষ্ট দেখিয়াও যদ্যপি সহ্য করিয়া আছেন (অর্থাৎ রসাতলগামিনী না হইয়াছেন), তথাপি তুমি কমলা কোমল হইয়াও ইহা কিরূপে সহ্য করিতেছ?

† যিনি অতিশয় কৃশাঙ্গ এবং বিষমজ্বরে[৩] কাতর হইয়া সর্ব্বদাই ঔষধসেবনে তৎপর। এবং যিনি কটুরসের আস্বাদন করিতে এবং কটু বাক্য প্রয়োগ করিতে পটু বলিয়া ভুবনের মধ্যে বিখ্যাত।

১। যেমন উপচারক্রমে চেতনারহিত কালের নির্দ্দয়তা বলা যায়, সেই প্রকার দুর্ভিক্ষেরও দৌর্জ্জন্য বলা যাইতে পারে।

২। অথচ পৃথিবীর আর একটী নাম সর্ব্বংসহা।

৩। সন্তত ও তৃতীয়ক এবং চাতুর্থক প্রভৃতি জ্বরকে বিষ[illegible]হ্।

ভিক্ষাশিক্ষাঽপ্যতিবিফলতাং ভিক্ষুকস্যাপি যাতা
নাস্তীদানীং জঠরপিঠরাবর্ত্তপূর্ত্তেঃ প্রকারঃ ॥ *

ততঃ কশ্চিন্নির্ব্বিত্তত্বাদুৎকলচিত্ত১ উৎকলদেশীয়ো গৃহস্থঃ। যথা

সচ্ছিদ্রমূর্দ্ধতিলকং হরিমন্দিরাখ্যং
চক্রাঙ্কচক্রমিলিতং দধদব্জশঙ্খম্।
কর্ণে দধান উরুগুণ্ঠিততাম্রকূট-
পর্ণঞ্চ পর্ণরসভুগ্বিহিতোপবাসঃ ॥†

প্রবিশ্য চ সঃ।

দুর্ভিক্ষরক্ষো নরভক্ষণাশং
বীক্ষ্যাগতং জীবনরক্ষণায়।

* দুর্ভিক্ষনামক মহোপদ্রব দ্বারা যে এই দারুণ কষ্ট উপস্থিত হইয়াছে, তাহা দেখিয়া অনেক মহাযশস্বী দানী ব্যক্তিগণ অর্থাৎ দাতাসকল২ এবং মানী ব্যক্তিসকলও কাষ্ঠপ্রায় হইয়াছেন। অর্থাৎ কিসে ধর্ম্ম রক্ষা হইবে ও কিসে মান রক্ষা হইবে, সর্ব্বদা এই প্রকার চিন্তাতেই তাহাদিগের অন্তরাত্মা শুষ্ক হইয়া গিয়াছে। সুতরাং ভিক্ষুকদিগের ভিক্ষা শিক্ষা করাও নিস্ফল হইয়া উঠিয়াছে। এমতে সম্প্রতি উদররূপ গভীর গর্ত্তের পূর্ত্তি হওয়ার আর উপায় নাই।

† যিনি হরিমন্দিরনামক সচ্ছিদ্র ঊর্দ্ধতিলক এবং চক্রাঙ্কসমূহমিলিত পদ্ম ও শঙ্খাকৃতি চিহ্নসকল ধারণ করিয়া কর্ণের উপরিভাগে উরুগুণ্ঠিত৩ তাম্রকূটপত্র (অর্থাৎ চুরুট) রাখিয়া নিয়ত উপবাসী থাকিয়াও কেবল তাম্বুলরসের আস্বাদন গ্রহণ করিতে থাকেন।

১। উৎকলঃ উৎকণ্ঠিত ইতি শ্রীমদ্ভাগবতব্যাখ্যানে শ্রীধরস্বামী।

২। দানং বিদ্যতেঽস্যেত্যর্থে দানী। যথা "নবীনদীনহীনস্য যাচ্যমানস্য দানিনঃ। বচোজীবিতয়োরাসীৎ পুরো নিঃসরণে রণঃ॥" ইতি।

৩। অতিশয় গুণ্ঠিত। বড্ডোরুবিপুলমিত্যমরঃ।

ত্যক্ত্বাত্মতুল্যানপি বন্ধুবর্গান্
দেশে চ দেশে চ পলায়িতোঽস্মি ॥*

ততঃ কশ্চিদ্রাঢ়দেশীয়ঃ কৃষিকর্ম্মোপজীবী দ্বিজবন্ধুঃ১। যথা

স্বচিকুরনিকুরম্বং পৃষ্ঠতো লম্বমানং
হলধৃতিকঠিনাভির্ম্মার্জ্জয়ন্নঙ্গুলীভিঃ।
সগুড়মনতিকিঞ্চিৎ সঞ্চিতং পূর্ব্ববর্ষৈ-
রবিহিতমপি ভুঙ্ক্তে তণ্ডুলং স্থূলমেব ॥†

প্রবিশ্য চ সোঽপি তথা।

ধান্যাতিধন্যা কিল রাঢ়বঙ্গ-
ভূমীতি যাসীৎ সুচিরপ্রসিদ্ধা।
খ্যাতির্জনানামিব কর্ণভূষা
কথাবশেষা বত সাম্প্রতং সা ॥‡

এবমন্যেঽপি কতিপয়ে দুর্ভিক্ষোপদ্রবদ্রবীভূতমানসা দরিদ্রজনাঃ। (প্রবিশ্য সখেদম্) মাতঃ কমলাক্ষি! কমলে! পশ্য পশ্য ত্বৎপুত্রাণামধুনা কিমপ্যত্যাহিতমাহিতম্। অয়ি মাতঃ!

---

*নরভক্ষণেচ্ছু দুর্ভিক্ষরূপ রাক্ষসকে সমাগত দেখিয়া আমি স্বীয় প্রাণরক্ষার নিমিত্তে প্রাণোপম বন্ধুবর্গকেও পরিত্যাগ করিয়া দেশে দেশে পলায়ন করিতেছি।

† যিনি পৃষ্ঠদেশ পর্য্যন্ত লম্বমান স্বীয় কেশপাশকে হলধারণনিবন্ধন সুকঠিন অঙ্গুলীসকল দ্বারা মার্জ্জনা করতঃ পূর্ব্ব পূর্ব্ব বর্ষের সঞ্চিত অনতিকিঞ্চিৎ গুড়মিশ্রিত স্থূল তণ্ডুলকে অবিহিতরূপে অর্থাৎ স্নানাদি ব্যতিরেকেও ভক্ষণ করিয়া থাকেন।

‡ 'রাঢ়দেশ ও বঙ্গদেশ ধান্যহেতুই ধন্য' এই প্রকার জনদিগের শ্রুতিভূষা-

১। নীচকর্ম্মহেতু নিকৃষ্ট ব্রাহ্মণ।

লোকানাং দুঃখনাশায় যদি তে নাস্তি মানসম্।
তদা তে লোকমাতেতি কথং নাম দয়াময়ি ॥ *

(নেপথ্যে)

প্রচণ্ডকররশ্মিভির্ভুবি বিহায়সি জ্বালিতে
বিহায় ন বিহায়সস্তরুমটন্তি কুত্রাপি চ।
অতোঽতিনিবিড়চ্ছদক্ষিতিরুহস্য মূলে ক্ষণং
বিরম্য পথিকব্রজ স্বকমভীষ্টদেশং ব্রজ ॥ †

(সর্ব্বে আকর্ণয়ন্তি)

ততঃ কশ্চিৎ পান্থজনঃ। অয়ে মধ্যাহ্নমারূঢ়ো ভগবান্ মরীচিমালী। তদ্বয়ং সহস্রপাদস্য[১] পাদ[২]-প্রহারাৎ পরিত্রাণায় প্রহরপাদমপি[৩] পাদপস্য পাদ[৪]মাশ্রয়ামঃ। যতঃ 'পাদাৎ' পাদপ্রহারাৎ 'পালনং' রক্ষণমিতি পাদপস্যৈব কার্য্যম্[৫]। (ইতি সর্ব্বৈঃ সহ মিলিত্বা বৃক্ষমূলমুপসৃত্য পুরতোঽবলোক্য চ সসম্ভ্রমম্) অয়ে ভ্রাতরঃ কথমেতেষাং তরুকোটরস্থানাং শকুনানাং শোককশকুন[৬]-কাকূন্মিশ্রকুকুধ্বনিঃ শ্রূয়তে। (ক্ষণং বিমৃষ্য) আঃ ইদমেবাত্রোৎপ্রেক্ষণীয়ম্।

স্বরূপ পূর্ব্বে যে একটী চিরপ্রসিদ্ধ খ্যাতি অর্থাৎ যশঃ ছিল, তাহা এক্ষণে 'কথাবশেষা' কথামাত্রে অবশিষ্টা অর্থাৎ নষ্ট হইয়াছে।

*হে দয়াময়ি! যদি লোকের দুঃখ বিনাশ করিবার নিমিত্ত তোমার মন না থাকে তবে "লোকমাতা" এই নামটী[৭] তোমার কেন হইয়াছে!

† হে পথিকগণ! সূর্য্যের রশ্মিদ্বারা পৃথিবী ও অন্তরীক্ষ[৮] উভয়ই প্রজ্বলিত হওয়াতে পক্ষিসকলও[৯] বৃক্ষকে পরিত্যাগ করিয়া কোন খানে গমন করিতে-

১—৪। পাদো রশ্ম্যঙ্ঘ্রি তুর্য্যাংশ ইত্যমরঃ। পাদো বৃক্ষমূলমিতি যথা। পাদো ব্রধ্নে তূরীয়াংশে শৈলপ্রত্যন্তপর্ব্বতে ইতি মেদিনী।

৫। ইহাকে "কবিপ্রৌঢ়োক্তি" বলে।

৬। শকুনং ফললক্ষণমিত্যজয়পালঃ।

৭। লক্ষ্মীর একটী নাম 'লোকমাতা' যথা। ইন্দিরা লোকমাতা মা ক্ষীরাব্ধিতনয়া রমেত্যমরঃ।

৮—৯। বিহায়ঃ স্যাৎ খগে দিবীতি জয়াদিত্যঃ।

তথাহি,

দিনকরেণ করেণ সমন্ততো
হৃতরসা তরসা[১] তরুসংহতিঃ।
ইতি বিধেঃ[২] সবিধে সঘৃণং রুতং
পরিকরোঽতি করোতি পতত্রিণাম্ ॥ *

(সর্ব্বে এবমেবেতি বিহস্য তত্রৈবোপবেশং নাটয়ন্তি)

ততঃ প্রবিশতঃ কশ্চিন্নবদ্বীপাদিপ্রদেশীয়ো বিদ্বদ্দেশীয়ো গোস্বামীতি ব্যপদেশভাগ্ বহুদেশদেশিক[৩]-স্বচ্চরণানুচরো নীচচরঃ[৪] কশ্চিদ্ ভিক্ষাচরো নিরক্ষরো বৈষ্ণবশ্চ।

যথাক্রমেণ গোস্বামী যথা

শুভ্রতরাংশুকশোভিতদেহো
ভাববিভাবিতমানসগেহঃ[৫]।

ছেনা। অতএব তোমরাও ঘনপত্রবিশিষ্ট বৃক্ষমূলে ক্ষণকাল বিশ্রাম করিয়া স্বীয় স্বীয় অভীষ্টদেশে গমন কর।

*দিবাকর নিজকরের দ্বারা তরুগণের সমুদয় রসই বলপূর্ব্বক অথবা সত্বরেই হরণ করিতেছেন, ইহা দেখিয়া পক্ষিগণ স্ব স্ব আশ্রয়ভূত বৃক্ষসকলের বিনাশ শঙ্কা করিয়া বুঝি বিধাতার নিকটে অতিশয় আর্ত্তধ্বনি করিতেছে।

১। তরসা বলরংহসীতি যাদবঃ।

২। নানুস্বারবিসর্গৌ চ চিত্রভঙ্গায় সম্মতাবিতি আলঙ্কারিকাঃ।

৩। দেশিকো গুরুরিতি শ্রীহরিভক্তিবিলাসাদৌ। এখানে বহুদেশ শব্দে লক্ষণা দ্বারা বহুদেশস্থ জন বুঝাইল।

৪। ভূতপূর্ব্বো নীচ ইত্যর্থে নীচচরঃ। কিন্তু এখানে ইনি পরম পবিত্র হইয়াছেন, কারণ "মুচি হয়ে শুচি হয় যদি কৃষ্ণ ভজে"।

৫। বিভাবঃ পরিচয় ইতি মেদিনী। ভাবস্য বিভাবোঽস্য জাত ইত্যর্থে "ভাববিভাবিতঃ", অথবা বিশেষেণ প্রাপিত ইতি ভূধাত্বর্থদর্শনাৎ।

কৃষ্ণগুণাসবপানসুমত্ত-
শ্চারুবিচারিতসাত্বততত্ত্বঃ ॥ *

বৈষ্ণবো যথা

শুদ্ধাপাঙ্গো বিচিত্রাঙ্গো নটো দীর্ঘশিখাধরঃ।
কালমালালসৎকণ্ঠো নীলকণ্ঠ ইবোন্মদঃ ॥ †

* যাঁর শরীর অতি শুভ্রবসন দ্বারা শোভিত হইয়াছে, যাঁর মনোরূপ মন্দির কত কত প্রেমময় ভাবের দ্বারা বিভাবিত হইয়াছে, যিনি কৃষ্ণগুণরূপ মধুপানে মত্ত হইয়া সতত সাত্বত ধর্ম্মেরই উত্তম রূপে বিচার করিতে প্রবৃত্ত হইয়াছেন।

† [ প্রথম অর্থ ] যিনি 'শুদ্ধাপাঙ্গ' নির্ব্বিকার অর্থাৎ দোষশূন্য কটাক্ষ যাঁর এতাদৃশ ; অথবা বৈষ্ণবদিগের পক্ষে নিতান্তনিষিদ্ধ যে সম্বিদাদিসেবন তদভাবে 'শুদ্ধ১' শুক্লবর্ণ হইয়াছে 'অপাঙ্গ' নয়নের প্রান্তভাগ যাঁর এবম্ভূত ; অর্থাৎ যিনি শ্বেতচক্ষুঃ (শাদাচখো)। এবং যিনি 'বিচিত্রাঙ্গ' নানাবর্ণের তীর্থমৃত্তিকার বিলেপন হেতু কর্ব্বুরিতদেহ। এবং 'নট' নিয়ত নটনশীল ; অথবা 'অনট' অহিংস্র২। এবং 'দীর্ঘশিখাধর' অতিলম্বিতশিখাবিশিষ্ট। ও 'কালমালালসৎকণ্ঠ' কৃষ্ণতুলসী দ্বারা সুশোভিত হইয়াছে কণ্ঠদেশ যাঁর ঈদৃশ৩। এবং 'উন্মদ' নিয়ত হর্ষযুক্ত৪।

(১) শুদ্ধঃ শুক্লে চ পূতে চ কেবলে চ প্রযুজ্যতে ইতি ধরণিঃ।

(২) 'নট' নৃত্যহিংসয়োরিতি কবিকল্পদ্রুমে। বৈষ্ণবদিগের অহিংসাই পরম ধর্ম্ম।

(৩) ইহা দ্বারা কণ্ঠের নীলবর্ণত্ব প্রকাশ পাইতেছে। কালমাল+আ+লসৎ=কালমালালসৎ। কালমালঃ কৃষ্ণতুলসীতি রাজনির্ঘণ্টে। তুলসীপত্রের মালাধারণের বিষয় যথা স্কন্দপুরাণে—তুলসীদলজাং মালাং কণ্ঠস্থাং বহতে তু যঃ। মনুষ্যাণাং বিশেষেণ স নমস্যো দিবৌকসাম্॥ ইতি।

(৪) উদ্গতো মদো হর্ষো যস্যেত্যর্থঃ। মাদা হর্ষ ইত্যমরঃ।

গোস্বামী। (সোদ্বেগমুচ্চৈঃ) হে হলধরসোদর দামোদর! কথং হলধরাণামপি[১] ন দয়সে? হে ইন্দ্রাবরজোপেন্দ্র! ভ্রাতুরিন্দ্রস্য দুরন্তকোপং দূরীকৃত্য সম্প্রতি নিরবগ্রহলোকানুগ্রহেণ কুগ্রহজাতাবগ্রহস্য নিগ্রহং কৃত্বা বর্ষাভাবাদ্বিমর্ষিতকর্ষকাণাং তর্ষানুরূপহর্ষপ্রদো ভব। অথবা কিং বক্তব্যম্।

[দ্বিতীয় অর্থ] এই বৈষ্ণব 'নীলকণ্ঠ' অর্থাৎ ময়ূরের ন্যায়; যেহেতু ময়ূরও 'শুদ্ধাপাঙ্গ' শুক্লাপাঙ্গ[২], ও 'বিচিত্রাঙ্গ' নানাবর্ণযুক্তদেহ[৩], ও 'নট' নটনশীল, ও দীর্ঘশিখাধর[৪], ও 'কালমালালসৎকণ্ঠ' অর্থাৎ কৃষ্ণবর্ণ রেখার[৫] দ্বারা সুশোভিত-কণ্ঠদেশ, এবং 'উন্মদ' উন্মত্ত।

[তৃতীয় অর্থ] অথবা যিনি হরিপরায়ণতাপক্ষে 'নীলকণ্ঠ' মহাদেবের[৬] তুল্য। যেহেতু মহাদেবও 'শুদ্ধাপাঙ্গ' অর্থাৎ 'শুদ্ধ' পবিত্র[৭] বা 'শুদ্ধ' কেবল[৭] ও 'অপাঙ্গ' নিরাকার[৮]। তথাপি অচিন্ত্যশক্তিত্বহেতু 'বিচিত্রাঙ্গ' আশ্চর্য্যাকার-বিশিষ্ট[৯]; অথবা 'বিচিত্র' অদ্ভুত 'অঙ্গ' মন[১০] যার তাদৃশ; কিংবা 'বিচিত্র'

---

১। বা স্মৃত্যর্থদয়েশাং কর্ম্মণি। স্মরণার্থ দয় ও ঈশ ধাতুর কর্ম্মে বিকল্পে ষষ্ঠী হয়, ইতি কৌমুদী।

২। ময়ূরের একটি নাম সিতাপাঙ্গ।

৩। বিচিত্রাঙ্গো ময়ূর ইতি শব্দরত্নাবলী।

৪। ময়ূরের অপর নাম শিখী এবং শিখাধর।

৫। মালা রেখেতি হেমচন্দ্রঃ। ময়ূরের কণ্ঠদেশে কৃষ্ণ বর্ণও আছে। কবিদিগের মতে কৃষ্ণ ও নীল এই উভয় বর্ণকে এক বলিয়া স্বীকার করা যায়। অধিকন্তু কৃষ্ণে নীলাসিত-শ্যামেত্যাদ্যমরঃ।

৬। যেহেতু "বৈষ্ণবানামহং শম্ভুঃ" এই বাক্যে মহাদেবই বৈষ্ণবের মধ্যে শ্রেষ্ঠ হইয়াছেন। সজাতীয়ের মধ্যে যে বস্তু শ্রেষ্ঠ হইয়া থাকে, তাহারই সহিত অন্য সজাতীয় বস্তুর তুলনা হইতে পারে।

৭। শুদ্ধমপাপবিদ্ধমিত্যাদি শ্রুতেঃ।

৮। শুদ্ধশ্চাসাবপাঙ্গশ্চেতি বিশেষণয়োঃ কর্ম্মধারয়ঃ। অপাঙ্গোঽঙ্গহীন ইতি মেদিনী। তথাচ বেদান্তসূত্রম্। অরূপবদেব হি তৎপ্রধানত্বাদিতি। আহ চ তন্মাত্রমিতি চ।

৯। তথাচ বেদান্তে। প্রকাশবচ্চাবৈয়র্থ্যাদিতি।

১০। অঙ্গং মনসি কায়ে চেতি শব্দকল্পদ্রুমধৃতকোষান্তরম্। যেহেতু অদ্ভুত মন না হইলে

স্বয়ং সীতাপতির্ভূত্বা সীতাপ্রণয়বিস্মৃতঃ[১]।
হলধরান্ ন দয়সে ভূত্বা হলধরঃ স্বয়ম্॥ *

আশ্চর্য্য 'অঙ্গ' উপায়[২] যার তাদৃশ[৩]। এবং 'অনট' প্রধান নট[৪]; অথবা 'নট' অর্থাৎ সর্ব্বকারণের কারণ[৫]; অথবা 'অনট' অহিংস্র[৬]; বা 'নট হিংস্র[৭]। ও 'দীর্ঘশিখাধর' কপালদেশে অতিশয় প্রজ্বলিত অত্যুচ্চ বহ্নিজ্বালার[৮] ধারণকর্ত্তা। এবং 'কালমালালসৎকণ্ঠ' কালবর্ণ রুদ্রাক্ষাদিমালা দ্বারা সুশোভিতকণ্ঠ; অথবা নীলকণ্ঠত্বহেতু কৃষ্ণবর্ণ রেখায় সুন্দরকণ্ঠদেশ। এবং 'উন্মদ'[৯] নিরহঙ্কার[১০]।

* তুমি স্বয়ং সীতাপতি (রামচন্দ্র) হইয়াও "সীতার" (লাঙ্গলপদ্ধতির) প্রণয়

---

তিনি একাকী এই জগতের সৃষ্টি স্থিতি ও সংহারের কর্ত্তা হইতে পারেন না; অবশ্যই মায়াতে মোহিত হইতে হয়।

১। ক্তান্ত বিশেষণ কখনও পূর্ব্বে ও কখনও বা পরে থাকে, যথা—জাতসুখঃ, সুখজাতঃ; পীততৈলঃ, তৈলপীতঃ; ঊঢ়ভার্য্যঃ, ভার্য্যোঢ়ঃ; ইত্যাদি।

২। অঙ্গমুপায় ইতি মেদিনী।

৩। এই কার্য্যরূপ জগতের বৈচিত্র্য দৃষ্টি করিয়া ইহার কারণেরও বিচিত্রতা স্বীকার করিতে হয়।

৪। এখানে অকারের প্রশ্লেষ হইল; অর্থাৎ নাস্তি নটো যস্মাৎ। মহানটঃ শিব ইতি জটাধরঃ।

৫। কুসুমাঞ্জলৌ—সাপেক্ষত্বাদনাদিত্বাদ্বৈচিত্র্যাদ্বিশ্ববৃত্তিতঃ। প্রত্যাত্মনিয়মাদ্ ভুক্তেরস্তি হেতুরলৌকিকঃ॥

৬। নট হিংসায়াম্। নটতীতি নটঃ। অনটঃ অহিংস্রঃ।

৭। যেহেতু ইনি কল্পান্তে সংহারকর্ত্তা হইয়া থাকেন। তথাচ ভাগবতে নারদং প্রতি ব্রহ্মা—সৃজামি তন্নিযুক্তোঽহং হরো হরতি তদ্বশঃ। বিশ্বং পুরুষরূপেণ পরিরক্ষতি শক্তিধৃক্॥ ইতি।

৮। বহ্নের্দ্বয়োর্জ্জ্বালকীলাবর্চ্চির্হেতিঃ শিখা স্ত্রিয়ামিত্যমরঃ।

৯। উদ্গতো মদো গর্ব্বো যস্মাদিত্যর্থে। যথা, উত্তমশ্লোক ইত্যস্য ব্যাখ্যানে উদ্গতস্তমো যস্মাৎ স উত্তম ইতি শ্রীধরস্বামী।

১০। এতাবতা ইনি সদাশিব, তমোগুণবিশিষ্ট রুদ্র নহেন, ইহাই বুঝাইতেছে। তথাচ ভাগবতামৃতে—সদাশিবাখ্যা তন্মূর্ত্তিস্তমোগন্ধবিবর্জ্জিতা। সর্ব্বকারণভূতা সা রঙ্গরূপা স্বয়ং

হে কৃষ্ণ পুণ্ডরীকাক্ষ দুঃখসিন্ধৌ নিমজ্জিতাম্।
দুর্ভিক্ষাখ্যহিরণ্যাক্ষং হত্বা ক্ষমাং পুনরুদ্ধর১ ॥ *

বৈষ্ণবঃ। (অপবার্য্য স্বদেশীয়নীচভাষামাশ্রিত্য চ২) গোঁসাই মিছে বচন পরায় কাজ্ নেই। অ্যাকোন বচনই পুইরে খেতে হবে দেখচি। ঐ তো নতুন বরো বারি খানা দেকে পেইটে ছিলে। যাওয়া মাত্তই ঐ বারির বরো কত্তাটী এমন অ্যাক ধাক্কা দিএচে, যে মুই অ্যাকোন্‌ও ঘার .সোজা কত্তে পাল্লাম না। অ্যাকোন হলুদই বা পাই কোতা, চুণই বা পাই কোতা। ক্যাবোল ভেবে ভেবে মুকে চুণ পল্যো।

গোস্বামী। (সাবমর্ষম্) কিম্? ধনগর্ব্বপর্ব্বতারূঢ়জন্তুনা৩মীদৃশঃ কিল নিষ্ঠুরব্যবহারঃ? যন্নিরাহারজনেষ্বপি তৈঃ প্রহারঃ কৃতঃ।

বিস্মৃত হইয়াছ; এবং স্বয়ং হলধর (বলরাম)৪ হইয়াও হলধরদিগের প্রতি নির্দ্দয় হইয়াছ।

* হে পুণ্ডরীকাক্ষ শ্রীকৃষ্ণ! দুর্ভিক্ষনামক হিরণ্যাক্ষ দৈত্যকে বধ করিয়া তৎ কর্ত্তৃক দুঃখসাগরে নিমজ্জিতা হইয়াছে যে এই পৃথিবী ইহাকে পুনর্ব্বার উদ্ধার কর৪।

---

প্রভো॥ ইতি। এবং, হরঃ পুরুষধামত্বান্নির্গুণঃ প্রায় এব সঃ। বিকারবানিহ তমোযোগাৎ সর্ব্বৈঃ প্রতীয়তে॥ যথা শ্রীদশমে, শিবঃ শক্তিযুক্তঃ শশ্বত্ত্রিলিঙ্গো গুণসংবৃতঃ॥ ইতি।

১। পৌরাণিকেরা কহিয়া থাকেন যে. পূর্ব্বে একবার বিষ্ণু বরাহরূপ ধারণ করিয়া হিরণ্যাক্ষ দৈত্যকে বধ করিয়া জলময় পাতাল হইতে পৃথিবীকে উদ্ধার করিয়াছিলেন।

২। তথা চ সাহিত্যদর্পণে "যদ্দেশং নীচপাত্রস্ত তদ্দেশং তস্য ভাষিতম্" ইতি। এই বৈষ্ণবোক্তির প্রায় সমুদয় অংশই শ্রীযুক্ত রামনাথ ভট্টাচার্য্য মহাশয়ের রচিত।

৩। জন্তুশব্দ প্রায় নীচপ্রাণী পশুদিগের প্রতি ব্যবহৃত হইয়া থাকে। এবং পশু বিশেষে পর্ব্বতে পর্ব্বতে ভ্রমণ করিয়া থাকে।

৪। কৃষ্ণের দশাবতার মধ্যে বলরামের নাম উল্লিখিত হইয়াছে, যথা "বনজৌ বনজৌ হংসস্ত্রিরামী সকৃপোঽকৃপঃ"। অর্থাৎ দুইটি "বনজ" জলজরূপ—মৎস্য ও কূর্ম্ম, দুইটি "বনজ" বন্যরূপ—বরাহ ও নৃসিংহ। আর তিনটি "রাম"—ভৃগুরাম, শ্রীরাম ও বলরাম। আর "সকৃপ" অর্থাৎ বুদ্ধ এবং "অকৃপ" অর্থাৎ কল্কি। এই দশ অবতার।

পরন্তু

"অহো কনকমাহাত্ম্যং ব্যাখ্যাতুং নৈব শক্যতে।
নামসম্পর্কতো যস্য ধুস্তূরোঽপি মদপ্রদঃ॥"*

অহঙ্কারমলঙ্কারং বালিশাঃ কলয়ন্তি যে।
হলপ্রয়োগকার্য্যেঽপি বিমূঢ়াস্তে নরাধমাঃ॥ †

প্রত্যুত১

নিম্নং যথাপঃ প্রবণাঃ পাত্রমায়ান্তি সম্পদঃ।
ইতি যদৃষিভিঃ প্রোক্তং২ তচ্ছ্রুত্বানুন্নতো ভবেৎ

* হায়! কনকের কি আশ্চর্য্য মাহাত্ম্য, তাহার কিছুই বলা যায় না। প্রকৃত কনকের কথা দূরে থাকুক, তার নামমাত্রের সম্পর্কেতেই ধুস্তূর মদপ্রদ হইয়া থাকে। অর্থাৎ অভিধানমধ্যে "ধুস্তূরঃ কনকাহ্বয়ঃ", কনকের যে কয়েকটী নাম, ধুস্তূরেরও সেই কয়েকটী নাম, ইহা উক্ত হইয়াছে; এই জন্য ধুস্তূরের সেবন মাত্রেই লোকের মত্ততা জন্মিয়া থাকে। ইহাতে যাহারা যথার্থ কনক (স্বর্ণ) প্রাপ্ত হইয়াছে তাহারা যে মত্ত হইবে তাহাতে আর আশ্চর্য্য কি?

† যে মূর্খেরা অহঙ্কারকে অলঙ্কার বলিয়া বিবেচনা করে, সেই নরাধমেরা হলপ্রয়োগ কার্য্যেও অর্থাৎ "অহঙ্কার" শব্দের হকারের স্থানে লকার প্রদান করায়, তাহারা হ ও ল এই দুই অক্ষর বিন্যাস কার্য্যেও অতিশয় বিমূঢ়। অথবা "হল" শব্দে ব্যঞ্জন৩, তদ্বিন্যাস কার্য্যেও অতিশয় মূঢ়। এতাবতা নিরক্ষর বুঝাইতেছে।' কিংবা "হল" শব্দে লাঙ্গল; তাহার প্রয়োগ কার্য্যেও তাহারা মূঢ়; অর্থাৎ তাহারা চাষারও অধম।

১। উক্তবৈপরীত্যে। অর্থাৎ অহংকৃত না হইয়া বরং নম্র হইবে।

২। পরাশরাদিভির্বিষ্ণুপুরাণাদৌ।

৩। ইহা কোন আভিধানিক শব্দ নহে। কোন কোন ব্যাকরণে ব্যঞ্জন বর্ণের 'হল' সংজ্ঞা করিয়াছেন।

অন্যথোচ্চ্ৰিতদেশাত্তু যথা নীরস্য নিঃসৃতিঃ।
তথা গর্ব্বোন্নতাম্মূঢ়াৎ সম্পদোহপি পরিচ্যুতিঃ[১]। *

ততস্ততঃ ?

বৈষ্ণবঃ। তার পড়তো খানিক দূড়ে গিএ অ্যাক বারিতে বড়ো জাঁক জমক দ্যাখলাম। কত গারি ঘোরা পতে গস্ গস্ করচে। শোনলাম আজ এখানে একটা জগ্গি হবে। তাইতে ভাবলাম একানে অবিশ্যিই কিচু ভাল সামিগ্যিড়ি পাওয়া যাবে। হা পোরা কপাল! যেই দেউরিতে গিএ ঢুকিচি, অমনি অ্যাক বেটা যোমের মোতো পেয়াদা[২] এসে মোর হাতের নলাটা না ধর‍্যে অ্যাক্‌টা পাকনারা দিয়ে মোকে ফেলে দিলো। দ্যাক্‌লাম কতো বাবু ভেয়ে সেকানে বস্তে গপ্প মার‍্চে। মুই "দোহাই বাবু দোহাই বাবু" বলতে লাগ্‌লাম; কেউ অ্যাকবাড় মোর পানে তাইকেও দ্যাক্‌লো না। কি কর্ব্বো, মুই আস্তে আস্তে[৩] সেকান থেকে পলো কেন্‌লাম[৪]।

গোস্বামী। সম্যগেবাহ ভবান্ যতো ধনগর্ব্বিতানামীদৃগেব স্বভাবঃ।

তথাহি,

* যেমন জল সকল নীচাভিমুখ হইয়া নিম্ন স্থানেই গমন করে, তদ্রূপ সম্পদ্ সকলও নম্র ব্যক্তির প্রতি ধাবমান হয়; এই প্রকার ঋষিদিগের কর্ত্তৃক উক্ত যে বাক্য তাহা শ্রবণ করিয়া নত হইবেক। নচেৎ উন্নত দেশ হইতে যে প্রকার জলের নিঃসরণ হইতে থাকে, গর্ব্বোন্নত ব্যক্তি হইতেও সেই প্রকার সম্পত্তির বিচ্যুতি হওয়া সম্ভব[৪]।

১। তাৎপর্য্য এই যে দেবরাজ উদ্ধত হইলে লক্ষ্মী তাঁহাকে পরিত্যাগ করিয়া গেলেন; দেবরাজ পুনরায় ঐ নিম্নস্থানের উপাসনা করিয়া তাঁহাকে পুনরায় প্রাপ্ত হইলেন।

২। সংস্কৃতমূলক যাবনিক ভাষা এদেশে বহুকালাবধি প্রচলিত থাকা সম্ভব। যেহেতু এদেশে অতি পূর্ব্বেও কালযবন প্রভৃতির গমনাগমন ছিল। পেয়াদা শব্দটীও সংস্কৃত "পদাতিক" কিম্বা "পত্তি" শব্দের বিকৃতি।

৩। যাবনিক ভাষায় ইহাকে "আহস্তা" বলে; অতএব ইহা অবশ্যই সংস্কৃত "অশস্ত" শব্দের বিকৃতি হইবে। যেহেতু "অশস্ত" শব্দের অর্থ অপ্রশস্ত, মন্দ, অল্প ইত্যাদি।

৪। পলাইলাম।

"করোতি মুখবিক্রিয়াঃ কতি তনোতি ভঙ্গীস্তনোঃ
কতি প্রকটয়ত্যলং নিজবিভূতিশৌর্য্যাদিকম্।
দৃশাঽপি ন বিলোকতে গুণবতঃ পুরোবর্ত্তিনো
ন কিং বিষদৃগীক্ষ্যতে ধনমদেন মত্তো জনঃ॥" *

তৎ খলু বৃথা ব্যয়ং কুর্ব্বতাং ধনগর্ব্বসর্ব্বস্বজনানা-১মনভিজ্ঞতাদোষেণৈবে-দানীমীদৃগর্থস্থানর্থকত্বমাপাদিতম্। অহো লোকহিতায় বিহিতং রূঢ়মপি২ বচনজাতং কিমেতেষাং মূঢ়ানাং শ্রবণপদবীমপি নাধিরূঢ়ম্? তথাচ

"দরিদ্রান্ ভর কৌন্তেয় মা প্রযচ্ছেশ্বরে ধনম্।
ব্যাধিতস্যৌষধং পথ্যং নীরুজস্য কিমৌষধৈঃ॥" *

ততস্ততঃ?

বৈষ্ণবঃ। তার পড় মুই ঘুত্তে ঘুত্তে অ্যাকটা তেতালা বারির কাছে গিয়ে পলাম। দ্যাক্‌লাম অ্যাক্‌টা মেয়ে মানুষ—বুজি সেই বারির দাসী হবে—গুচ্চি-খানিক সোনার গয়না হাতে কর্য়ে নিয়ে ঐ বারির মদ্দে ঢুকলো। মুইও তার

* যাহারা ধনমদে মত্ত, তাহারা কি প্রকার বিকৃত ভাবেই না দৃষ্ট হইয়া থাকে। যেহেতু তাহারা নানাপ্রকার মুখবিকার প্রদর্শন করিতে থাকে এবং ভঙ্গীক্রমে আপনাদের ঐশ্বর্য্যাদি প্রকাশ করিতে থাকে। সম্মুখস্থিত গুণবান্ লোকসকলকেও তাহারা যেন দেখিয়াও দেখে না।

* হে কৌন্তেয়! দরিদ্রব্যক্তিগণকে প্রতিপালন কর; ধনী ব্যক্তিকে ধন-প্রদান করা অনর্থক। যেহেতু রোগী ব্যক্তির পক্ষেই ঔষধ পথ্য হইয়াছে; নীরোগ ব্যক্তির ঔষধে কোন কার্য্যই নাই।

১। ধনগর্ব্ব এব সর্ব্বস্বং যেষাং তেষাম্।

২। প্রসিদ্ধমপি। তথাচ রূঢ়ং জাতে প্রসিদ্ধে চেতি মেদিনী।

পিচে পিচে যেমন ডুওরে গিয়ে দেঁইরিচি, অমনি অ্যাক বেটা—বুজি সে ঐ বারির কত্তা হবে—বেরো বেরো করে চেঁচিয়ে উট্‌লো। মুই কত কাকুতি মিন্নুতি কল্লাম সে বেটা কিচুই শোন্‌লো না। ঠাকুর গো আর কিব্যা বলবো,—অ্যাকবার তাইকে দ্যাকলাম, বেটার কত্তাও জ্যামন গোওাড়ের মোতো, গরণও তেম্নি চোয়ারের মোতো। কি কর্ব্বো সেকান থেকেও পটোল তোল্‌লাম[১]।

গোস্বামী। সত্যমেবাত্থ। যত আকৃত্যা প্রকৃত্যা চ যক্ষ এব সঃ। তথাহি কস্মিংশ্চিদস্মদ্দেশীয়নব্যকবিকৃতগৌড়ীয়সাধুভাষানিবদ্ধসাহিত্যগ্রন্থবিশেষে

করেছিল সংসারের মধ্যে ধনিজন।
কেহ বা লক্ষ্মীরে কেহ কুবেরে ভজন॥
লক্ষ্মীর ভজন করেছিল যে শ্রীমান্[২]।
দাতা ভোক্তা বলিয়া সর্ব্বত্র তার মান॥
যার ভজনীয় বস্তু ছিলেন কুবের।
যক্ষ বলি খ্যাত তিনি রূপেতে কুবের[৩]॥
অতএব ভিক্ষুগণ বলি বারে বারে।
লক্ষ্মীবরপুত্র যেন বলো না সবারে॥
যদি বল দাতা বটে রূপবান্ নয়।
তারে কি বলিতে পারি লক্ষ্মীর তনয়॥
ইহার উত্তর শুন হয়ে সাবধান।
রূপ হৈতে গুণ বটে সর্ব্বত্র প্রধান[৪]॥

কিঞ্চ, এবংবিধানাং দুরাত্মনাং সম্পত্তিস্তু তেষামপি বিপত্তিনিষ্পত্তয় এব।

১। অর্থাৎ চলিয়া গেলাম।

২। শ্রীমান্ অর্থাৎ রূপবান্ এবং ধনবান্।

৩। 'কুবের' কুশরীর। বেরং কলেবরে ক্লীবং বার্ত্তাকৌ কুসুমেঽপি চেতি মেদিনী।

৪। অতএবোক্তং, শরীরস্য গুণানাঞ্চ দূরমত্যন্তমন্তরম্। শরীরং ক্ষণবিধ্বংসি কল্পান্তস্থায়িনো গুণাঃ। ইতি। এই কবিতার উভয়পার্শ্বে " " এই প্রকার চিহ্ন না থাকাতেই ইহা অন্যের কৃত নহে বিবেচনা করিবেন।

তথাহি

"আত্মানং পরিবঞ্চ্য যাচককুলং কুর্ব্বন্তি যে সঞ্চয়ং
তেষাং পাপজুষাং তদেব হি ধনং ভোগায় নো জায়তে।
নিত্যং সঞ্চিনুতে মধূনি সরঘা দত্ত্বানলং তন্মুখে
নীত্বা দেবপিতৄন্ সদা সুকৃতিনঃ সন্তোষয়ন্তি ধ্রুবম্॥" *

অহো কস্যার্থং বা তৈরনর্থকমর্থসঞ্চয় এব ক্রিয়তে? যতঃ

"যদ্দদাতি বিশিষ্টেভ্যো যদশ্নাতি দিনে দিনে।
তত্তু বিত্তমহং মন্যে শেষং কস্যাপি রক্ষিতম্॥" †

অতঃ

"আয়াসশতলব্ধস্য প্রাণেভ্যোঽপি গরীয়সঃ।
একৈব গতিরর্থস্য দানমন্যে বিপত্তয়ঃ॥" ‡

বৈষ্ণবঃ। আবার শোন্‌লাম তার একটী পুণ্যি পেকাশ[১] আছে। সে আবার টাকার কুমীর[২]; বাপের সঙ্গে ভেন্নো; কেবল আপনার ও মাগ ছেলের সেবা করে; ভিকিরী গেলে কখনও একমুটো দেয় না।

---

* যে ব্যক্তি আত্মাকে ও যাচকগণকে বঞ্চনা করিয়া অর্থ সঞ্চয় করে সেই পাপিষ্ঠের যে ধন তাহা কখনই ভোগের নিমিত্ত হয় না। দেখ মধুমক্ষিকাগণ প্রতিদিন পরিশ্রম পূর্ব্বক মধু আহরণ করতঃ একত্র সঞ্চয় করিয়া রাখে; কিন্তু পুণ্যবান্ ব্যক্তিগণ তাহাদিগের মুখে অগ্নি প্রদান করিয়া ঐ সকল মধু অপহরণ করতঃ তাহার দ্বারা দেব ও পিতৃলোকের তৃপ্তি জন্মাইয়া থাকেন।

† যাহা বিশিষ্ট ব্যক্তিকে অর্থাৎ সৎপাত্রকে প্রদান করা যায় এবং যাহা ভোগ করা যায়, তাহাই যথার্থ অর্থ; নচেৎ সঞ্চিত ধন যে কাহার তাহা কি বলা যায়?

‡ অনেক পরিশ্রমলব্ধ এবং প্রাণ হইতেও প্রিয় যে অর্থ, একমাত্র দানই তাহার গতি। নচেৎ আর আর সকলই তাহার বিপত্তিজনক।

---

১। অর্থাৎ পুত্র।

২। অর্থাৎ অনেক টাকার অধিকারী। টঙ্ক শব্দ ক্রমশঃ বিকৃত হইয়া টাকা হইয়াছে; তুই শত গুঞ্জা পরিমিত মানকে পূর্ব্বে টঙ্ক কহিত। ইতি রহস্যসন্দর্ভের ৩ পর্ব্বের ৩০ খণ্ডে ৯৩ পৃষ্ঠায়।

গোস্বামী। হুম্ এতাদৃশা দুরাশয়া অপি বহবো দৃশ্যন্তে। (ইতি সাক্ষেপম্)

হন্ত হন্ত হন্তকারং[১] ন দত্বাল্পমপি ক্বচিৎ।
সন্তানিকাদিদানং বা সন্তানেভ্যঃ কিমর্থকম্॥
অহো আত্মম্ভরির্যশ্চ পরদুঃখেম্বকাতরঃ।
হীনসংজ্ঞঃ স পাপিষ্ঠো দারুণোঽপি সুদারুণঃ॥*

বৈষ্ণব। তার পর ভাবতে ভাবতে অ্যাকটা পুরণো ভাঙ্গা বারির কাছে গিয়ে পলাম। ভাবলাম এরা আগুকার বরমানুষ হবে; এদের বাপ পিতামো অতিৎসেবা করো্য থাকবে। যাই দেকি এদের বারিতে অ্যাকবার যাই। ইই ভাবতে ভাবতে যেম্নি বারির মদ্দে গিয়ে "জয় রাধে কিষ্ট" বলে দেইরিচি, অম্নি অ্যাক জন ঘরের মধ্যে থেকে এসে গোসাইজী বল্লে কি! ও কে, বাবাজি এসেচো, বর ভাগ্গির কতা, আজ মোর ভিটেয় তোমার পার ধুলো পলো; কিন্তু হায়! কি কর্ব্বো আমার একন আর কিচু নেই; বাপ পিতামোর যে ব্যাসাৎ ছিল, মোর দাদামোশাই বর নাম বেরোবে বল্যে "দীয়তাং ভুজ্যতাং"

* হায় হায় অল্পপরিমিতও হন্তকার (অতিথিদেয় তণ্ডুল) বিতরণ না করিয়া সন্তানগণকে সন্তানিকাদি[২] মিষ্টান্ন প্রদান করার প্রয়োজন কি? যে ব্যক্তি আত্মম্ভরি ও পরদুঃখে অকাতর হয়, সে পাপিষ্ঠ "হীনসংজ্ঞ" অর্থাৎ চেতনাহীন; সুতরাং কাষ্ঠ হইতেও সুকঠিন। তাৎপর্য্য এই যদি তাহার চেতনা থাকিত, তবে সে অবশ্যই পরদুঃখে দুঃখী হইত। অথবা সে "হীনসংজ্ঞ" অর্থাৎ নীচনামা[৩]; যেহেতু এতাদৃশ লোকের নাম কেহই গ্রহণ করে না[৪]।

১। যথা লঘুবিষ্ণুক্ত বচনে, নিবীত-হন্তকারেণ মনুষ্যাংস্তর্পয়েদথেতি।

২। সন্তানিকা সরভাজা ইতি শব্দকল্পদ্রুমপরিশিষ্টধৃতপাকরাজেশ্বরঃ।

৩। এখানে "সংজ্ঞা" শব্দের অর্থ নাম।

৪। তথাচ, আত্মনাম গুরোর্নাম নামানি কৃপণস্য চ। প্রাণান্তেঽপি ন গৃহ্ণীয়াজ্ জ্যেষ্ঠ-পুত্রকলত্রয়োঃ। ইতি কর্ম্ম লোচনে।

করো্যে সব ঘুইচে গিএচেন্ ; অ্যাকোন আমি বর কষ্টেই দিনপাত করচি। ইই বল্যে ঘরের মদ্দে দৈরে গিয়ে একটু কাঁচা গুর ও অ্যাকটা মেট্যে বদ্না[১] করো্যে জল এনে দিয়ে বল্ল্যে অ্যাকবার পা ধুন্। গোঁসাই প্রিভু, তার কথা শুনে মোর গাটা জুইড়ে গ্যালো ; রোদ্দুরে ঘুত্তে ঘুত্তে আত্তাপুরুষটো শুইকে গিয়েলো, এট্টু না জল খেয়ে যেন ধরে পেরাণ এলো।

গোস্বামী। (সহর্ষম্) তাদৃশঃ প্রিয়ংবদজনএব নিখিলজনানামনুরাগভাজনম্। যতঃ

"বাঙ্মাধুর্য্যাৎ সর্ব্বলোকপ্রিয়ত্বং
বাক্‌পারুষ্যাৎ সর্ব্বলোকাপ্রিয়ত্বম্।
কিংবা লোকে কোকিলেনোপনীতং
কো বা লোকে গর্দ্দভস্যাপরাধঃ॥ *

অপিচ

"পিকঃ কৃষ্ণো নিত্যং পরমরুণয়া পশ্যতি দৃশা
পরাপত্যদ্বেষী স্বসুতমপি নো লালয়তি চ।
তথাপ্যেষোঽমীষাং সকলজগতাং বল্লভতমো
ন দোষা গৃহ্যন্তে মধুরবচসাং কেনচিদপি॥" †

* বাক্যের মাধুর্য্য হেতুই সকলে সকল লোকের প্রিয় হইয়া থাকে, এবং বাক্‌পারুষ্য হেতুই সকলে সকল লোকের অপ্রিয় হইয়া থাকে। দেখ কোকিলও লোকের কোন উপকার করে নাই এবং গর্দ্দভও লোকের কোন অপকার করে নাই ; তথাপি বাক্যের মিষ্টতা হেতু কোকিল লোকের প্রিয় হইয়াছে এবং বাক্যের কর্কশতা হেতু গর্দ্দভ লোকের অপ্রিয় হইয়াছে।

† কোকিল মলিন বর্ণ এবং ক্রোধন ব্যক্তির ন্যায় নিয়তই অরুণিত নয়নে অন্যের প্রতি নিরীক্ষণ করিয়া থাকে। পরের (অর্থাৎ কাকের) সন্তান-

১। "বদনা" শব্দটীও সংস্কৃত 'বর্দ্ধনী' শব্দ হইতে উৎপন্ন। প্রতিষ্ঠাদি কর্ম্মে ইহা প্রশস্ত। তথাচ গারুড়ে "দেবস্তু কলসে পূজ্যো বর্দ্ধন্যা বস্ত্রমুত্তমম্। বর্দ্ধন্যা তু সমাযুক্তং কলসং ভ্রাময়েদনু" ইতি। অতএব বর্দ্ধনী ঘটীতি মেদিনী। তৎপর্য্যায় যথা। শ্রীকর্করী-পারী-বর্দ্ধনী চ নলন্তিকেতি জটাধরঃ।;, অতএব হিন্দুদিগের বাটীতেও পূর্ব্বে ইহার অভাব ছিল না।

কিঞ্চ সর্ব্বধর্ম্মসাধনহেতুভূতস্য ধনস্য যথাযথং ব্যয় এবোপযুক্তোঽন্যথাঽপরিমিত-ব্যয়েনাঽর্থস্য পরিক্ষয়ে মহাননর্থঃ স্যাদেব।

"ক্ষিপ্রমায়মনালোক্য ব্যয়মানঃ স্ববাঞ্ছয়া।
ক্ষুদ্র এব ভবেচ্চাসৌ ধনী বৈশ্রবণোপমঃ ॥" *

এবমত্র বিশ্রুতৈকদৃষ্টেঃ১ শ্রুতাপরদৃষ্টেস্তু২ ভার্গবস্যোপদেশমার্গ এব সর্ব্বথা মার্গণীয়ো নো চেৎ প্রতিপদমেব বিপদাপদ্যেত। তথাহ্যুক্তম্

"ন তদ্দানং প্রশংসন্তি যেন বৃত্তির্বিপদ্যতে।
দানং যজ্ঞস্তপঃ কর্ম্ম লোকে বৃত্তিমতো যতঃ" ॥ † ইতি।

অতঃ সঞ্চিতার্থস্য সার্থকতাং প্রতিপাদয়িতুমিচ্ছুভির্মহর্ষিভিরেতাবান্ নিয়মোঽপি নির্ণীতঃ। তথাহি মার্কণ্ডেয়পুরাণে

"পাদেন তস্য পারক্যং কুর্য্যাৎ সঞ্চয়মাত্মবান্।
অর্দ্ধেন চাত্মভরণং নিত্যং নৈমিত্তিকং তথা ॥

গুলিকে নষ্ট করে; অথচ স্বীয় সন্তানগণকেও প্রতিপালন করে না। তথাপি ইহার এক মধুর বাক্যের গুণে কেহই ইহার কোন দোষই গ্রহণ করে না। বরং সকলেই ইহাকে প্রিয় জ্ঞান করে।

* যে ব্যক্তি আয়ের সম্ভাবনা না দেখিয়া যথেষ্ট ব্যয় করিতে প্রবৃত্ত হয়, সে ব্যক্তি যদিও কুবেরের ন্যায় ধনবান্ হউক, তথাপি শীঘ্রই নির্ধন হইয়া যায়।

† যাহাতে নিজ বৃত্তি পর্য্যন্ত নষ্ট হয় এমত দান কখনই শুভনিদান বলিয়া গণ্য হইতে পারে না। যেহেতু দান, যজ্ঞ, তপস্যা, ও অন্য অন্য কর্ম্ম এ সমুদয়ই এক বৃত্তিবিশিষ্ট ব্যক্তিরই হইয়া থাকে, বৃত্তি না থাকিলে ইহার কিছুই সিদ্ধ হয় না।

১। এখানে "দৃষ্টি" শব্দে চক্ষু।
২। এখানে "দৃষ্টি" শব্দে জ্ঞান এবং চক্ষু।

পাদস্থার্দ্ধার্দ্ধমর্থস্য মূলভূতং বিবর্দ্ধয়েৎ।
এবমাচরতঃ পুংসশ্চার্থসাফল্যমৃচ্ছতি ॥"

অপিচ

মুদং যা রাতি সা মুদ্রা[১] দেবীতি মন্যতে জনৈঃ।
অবস্থিতিং বিনা তস্যাঃ কুতো হর্ষস্য সম্ভবঃ ॥ *

এবং চিরবিগতনিদ্রায়ৈ[২] মুদ্রায়ৈ সংহারমুদ্রাপ্রদর্শনং ন বিধেয়ম্

* যিনি (মুদং হর্ষং রাতি দদাতি এই প্রকার ব্যুৎপত্তিক্রমে) হর্ষ প্রদান করেন, তাঁহাকেই লোকে মুদ্রানাম্নী দেবী[৩] বলিয়া মান্য করিয়া থাকে। সুতরাং তাঁহার অবস্থিতি ব্যতীত কি প্রকারে হর্ষের সম্ভব হইতে পারে। অতএব জাগ্রদ্রূপা নিত্যপূজনীয়া যে মুদ্রাদেবী তাঁহাকে কখনই সংহারমুদ্রা[৪] দর্শন করাইবে না। অর্থাৎ তাঁহাকে কখনও বিসর্জ্জন না দিয়া নিয়তই তাঁহার পূজা করিবেক।

---

১। মুদ্রা শব্দের অর্থ টাকা প্রভৃতি বুঝায় এমত কোন অভিধান নাই। তথাপি উহা বহুকালাবধি ঐ সকল অর্থে ব্যবহৃত হইয়া আসিতেছে; যথা মিতাক্ষরার ব্যবহারাধ্যায়ে, সৌবর্ণীং রাজতীং তাম্রীমায়সীং বা সুশোভিতাম্। সলিলেন সকৃদ্ধৌতাং প্রক্ষিপেত্তত্র মুদ্রিকাম্। ২। অর্থাৎ জাগ্রদ্দেবতা।

৩। মুদ্রাকেই পরমদেবী বলিতে হয়; যেহেতু দেবী শব্দটী যাহা হইতে উৎপন্ন হইয়াছে, সেই "দিব" ধাতুর সমুদয় অর্থই মুদ্রাতে পর্য্যবসিত হইয়াছে। তথাচ "দিব" ধাতুর অর্থ যে জিগীষা, ইচ্ছা, পণি (ব্যবহার) দ্যুতি (কান্তি), ক্রীড়া ও গতি; ইহা সকলেই এক মুদ্রার দ্বারা প্রতিপাদিত হইতে পারে। ক্রমেতে উদাহরণ যথা। মুদ্রার প্রভাবেই লোকের 'জিগীষা' (অন্যকে জয় করিবার ইচ্ছা) হইয়া থাকে। মুদ্রাস্বত্বেই লোকের নানা বিষয়ে "ইচ্ছা" হইয়া থাকে। মুদ্রাই "ব্যবহার" মাত্রে অর্থাৎ সকল কার্য্যেই প্রয়োজিত হয়। এবং মুদ্রা সর্ব্বদাই "দ্যোতমানা" অর্থাৎ সমুজ্জ্বলা; কারণ উহা মলিন হইলেও মলিন নহে; উহাকে দেখিবামাত্রই চক্ষুর সন্তোষ উপস্থিত হয়। এ সংসারে মুদ্রারই নানা প্রকার "ক্রীড়া" দেখা যায়, অর্থাৎ এ সংসারে টাকারই খেল্। আর হস্ত হইতে হস্তান্তরে মুদ্রার নিয়তই "গতি" হইয়া থাকে।

৪। বিসর্জ্জনমুদ্রা। ইতি তন্ত্রাদিকম্।

বৈষ্ণবঃ। যা বল্লেন্ ঠিক।

গোস্বামী। ততস্ততঃ?

বৈষ্ণবঃ। তার পর হাঁটতে হাঁটতে আর অ্যাক গেরোস্তের উটনে গিয়ে ওট্লাম। দেখি যে অ্যাক জন ঘার গুঁজ্যে বসে কাগজে[১] কি ন্যাকা পরা কচ্চে; মোকে দেকে বল্লে বাবাজী দাঁরাও। মুই দেঁইরিই আছি, তবু আর কতা কয় না। আমি অ্যাকবার "হরে কেষ্টো" "হরে কেষ্টো" বল্যে উটি; তাই শুনে সেও অ্যাক্বার দাঁরাও দাঁরাও করে। শেষে অনেক খান্ পর এক মুটো চাইল এন্তে দিএ বল্লে, মুই আর কিছু দিতে টিতে পার্ব্বো না, বোজ-লাম তার কিচুই নেই; সে যা দিলো সেই ঢের। যা হোক্ শিগ্গির দিলিই ভালো হতো।

গোস্বামী। সত্যমেব ব্রূষে। যতঃ

"অর্থিনঃ শীঘ্রদানেন তৃপ্তির্ভবতি যাদৃশী।
বহুদানং বিলম্বেন ন তথা তৃপ্তিকারকম্॥" *

ততঃ কিমন্যৎ

বৈষ্ণবঃ। তার পরতো আস্তে আস্তে সরকের[২] ধারে অ্যাক্খানা মুদির দোকান দ্যাক্লাম্। ভাব্লাম চাট্টি চাইল্ পেয়েছি, এই মুদি যদি আর চাট্টি দ্যায়, তা হল্যেই গোঁসাইর সেবা দিয়ে পেসাদ পাই। ইই ভেবে অ্যাত বল্লাম, তবু সে কিচুতেই চাট্টি দেলো না। শেষে মোরে নাছোর[৩] দেকে অ্যাক্টা পয়সা ফেলে দিলে। কি কর্ব্বো তাই কুইড়ে নেলাম।

---

* অবিলম্বে অল্প দান করিলেও যাচকগণের যে প্রকার তুষ্টি হয়, বিলম্বে অধিক দান করিলেও সে প্রকার হয় না।

---

১। কাগজ শব্দটীও সংস্কৃত কাগদ শব্দ হইতে উৎপন্ন হইয়াছে। তথাচ ভূর্জ্জে বা বসনে রক্তে ক্ষৌমে বা তালপত্রকে। কাগদে চাষ্টগন্ধেন পঞ্চগন্ধেন বা পুনঃ॥ ইতি শ্রীঘনানন্দদাসবিরচিতমন্ত্রকল্পদ্রুমে হনুমৎকবচম্।

২। "সরক" ক্ষুদ্র পথ। সরক শব্দটীও সংস্কৃত গত্যর্থ 'সৃ' ধাতু হইতে উৎপন্ন হইয়া থাকিবেক।

৩। ছোরণং পরিত্যাগ ইতি ত্রিকাণ্ডশেষঃ।

গোস্বামী। স খলু প্রকৃতদানধর্ম্মস্য মর্ম্মানভিজ্ঞএব। যতঃ

"যদত্র দীয়তে জন্তোস্তৎ পরত্র সদা লভেৎ।
অন্নদানান্নৃপঃ শ্বেতঃ স্বর্গেঽভূৎ স স্বমাংসভুক্ ॥" *

অতএব ন চান্নেন সমং দানমিতি পুরাণান্তরেঽপি শ্রূয়তে। ততস্ততঃ ?

বৈষ্ণবঃ। আর ঠাকুর কি বল্‌বো সাড়া দিন্‌টে ফ্যা ফ্যা১ কর্‌য়ে ব্যারা-লাম কিছুই হলো না। আজ সেই যক্ষি বেটার কতা স্ুন্যে গাটা অ্যাক্‌বার জ্বল্যে গিএচে। এদিগে ক্ষিদেয় নারীও জ্বল্যে যাচ্চে। যা কিচু পেয়েলাম তা পতের মাজেই ফুইরে গ্যালো প্রিভুর সেবার তরে কিছুই আন্‌তে পাল্লাম না। পোরা পেটের লেগে ধরম্ করম্ সবই গ্যালো। ঠাকুর গো অপরাদ্ নেবেন্না। কিপা আগ্‌গে হোক্। (ইতি চরণৌ স্পৃষ্ট্বা দণ্ডবৎ প্রণমতি)

গোস্বামী। (সস্মিতম্) ভদ্র! ভবদ্বিধানামীদৃশমেব সদ্বিধানং যুক্তম্ভবতি। অন্যচ্চ

"আত্মানং সততং রক্ষেদ্দারৈরপি ধনৈরপি।
গুরুভির্লঘুভির্ব্বাপি কিম্মুতান্যজনৈরপি॥" †

* ইহলোকে যে যাহা দান করে, পরলোকে সে তাহাই প্রাপ্ত হয়। যে হেতু শ্বেতনামক রাজা অন্নদান না করাতে স্বর্গে গিয়া স্বীয় মাংস ভোজন করিয়াছিলেন।

† দারা ও ধনাদি দ্বারাতেও, অর্থাৎ এ সকলকে পরিত্যাগ করিয়াও, নিয়ত আত্মাকে রক্ষা করিবেক। ইহাতে গুরুই হউন, আর লঘুই হউন, অন্য জনের কথা আব কি আছে? অর্থাৎ আপনার নিমিত্তে সকলকেই উপেক্ষা করিতে পার।

১। ফ্যা শব্দ সংস্কৃত ফাঃ শব্দের অপভ্রংশ। ইহার অর্থ বিফলকথন। যথা ফিঃ কোপে ফাশ্চ সন্তাপে তথা নিষ্ফলভাষণে ইতি শব্দরত্নাবলী।

পরন্তু ভিক্ষুকাণামসন্তোষ এব সর্ব্বদোষস্য পোষকঃ। যথা যাচ্যমানানাং মানবানাং স্বীয়ধর্ম্মরক্ষা কর্ত্তব্যা তথা ভিক্ষাজীবানাং জীবানামপীতি জ্ঞেয়ম্। ন কেবলং গৃহবাসিন এব ধর্ম্মসূত্রেণ নদ্ধাঃ পরন্তু গৃহত্যাগিনোঽপি তদ্বদ্বদ্ধা এব। তেন যাচকানামপি সর্ব্বথা পালনীয়ান্ কতিপয়ান্ ধর্ম্মান্ সমাহিতচিত্তেন শ্রুত্বা তদ্রক্ষণায় যথাবিহিতং যত্নং কুরুষ। নোচেদ্ধর্ম্মস্য গ্লানিতশ্চিত্তস্য গ্লানির্ভাবিনীতি নীতিবিদ্ভিরপ্যঙ্গীকৃতবচনস্য কার্য্যতঃ প্রমাণত্বং দর্শয়িষ্যসি। তদ্ধর্ম্মৌ যথা

"বৃত্তিং মাধুকরীং কুর্য্যাৎ।* " ইতি;

অপি চ

"লোভেন বুদ্ধিশ্চলতি লোভো জনয়তে তৃষাম্॥" †

এবং ভিক্ষুকাণাং তিতিক্ষামাত্রমুপচিতমিতি শিক্ষাপি নিয়তং মনসি কার্য্যা। তথাহি

"অসন্তুষ্টা দ্বিজা নষ্টা" ‡ ইত্যাদি

অত্র দ্বিজেতি পদং ভিক্ষুমাত্রপরম্।

বৈষ্ণবঃ। ভাল ঠাকুর! আর বল্‌তে হবে না। যা শোনলাম্ ইই আগে কদ্দুর হয় দেকি। বলি প্রিভুঁ গো! এম্‌নি অকালেই কি চিরকাল

* ভিক্ষুকেরা মাধুকরী বৃত্তি করিবেক। অর্থাৎ মধুকর যেমন নানা পুষ্প হইতে কিঞ্চিৎ কিঞ্চিৎ মধু গ্রহণ করিয়া স্বীয় উদর পূর্ত্তি করে, তাহাতে কোন পুষ্পেরই কিছুমাত্র হানি বোধ হয় না; তদ্রূপ ভিক্ষুকেরা গৃহস্থদিগের নিকট হইতে অল্পে অল্পে ভিক্ষা গ্রহণ করিয়াই আপনাদিগের প্রাণযাত্রা নির্ব্বাহ করিবেক। কখনই এক স্থান হইতে অধিক পাইবার আশ্বাস করিবেক না।

† লোভের দ্বারা বুদ্ধি বিচলিত হয় এবং লোভই সকল তৃষ্ণার হেতুভূত; অতএব লোভকে পরিত্যাগ না করিলে কখনই শান্তিলাভ হইতে পারে না।

‡ দ্বিজ অর্থাৎ ভিক্ষুক যদ্যপি অসন্তুষ্ট হয়, তবেই নষ্ট হয়। অতএব ভিক্ষুক সকল যদৃচ্ছালব্ধ বস্তুতেই সতত সন্তুষ্ট থাকিবেক।

যাবে। কিষ্টো কি মুখ তুল্যে ত্যাকাবেন্ না? কাঙ্গালের কতা তাঁর কি গোজার[১] হবে না?

গোস্বামী। নৈতৎ কদাচিচ্চেতসি চিন্তয়িতব্যম্। পরন্তু

সুখস্যানন্তরং দুঃখং দুঃখস্যানন্তরং সুখম্।
ইতীশ্বরেণ নির্দ্দিষ্টং কথমন্যাদৃশম্ভবেৎ॥ *

বৈষ্ণবঃ। এবার বুজি ও পেথা ঘুচ্যে থাক্‌বে। তাঃ নল্যে কি অ্যাত দিন অ্যাত কষ্টে যায়। যা হোক্ অ্যাকোন্ কোতা গেলে নিস্তের পাই বলুন দেকি, পেটের দায়ে নিচ্চিন্দি হয়্যে ছুটো গেন্তোর কতা জেগ্‌গ্যাসা করি।

গোস্বামী। তাত! ভাবিপ্রালব্ধভোগস্য বৈফল্যায় লব্ধমানবদেহস্য সাফল্যায় চ সম্প্রতি শ্রীনিবাসস্য নিবাসস্থলী দ্বারকৈব গন্তব্যা।

বৈষ্ণবঃ। (সচকিতম্) উঃ সে যে ঢের ধুর্!

গোস্বামী। নাতিদূরে বর্ত্ততে সা।

বৈষ্ণবঃ। (সভয়ম্) মোড়া দুজনায় সেখানে কেমন করে্য যাব? পতে কত বাগ ভালুক আছে। আবার শুনেছি সমুদ্দুর নাকি পার হত্যে হয়। বাপ্‌রে আমি তো পারবো না। সেক্বানে তো ছীপ কোষা[২] মানায় না; যে টুক্ করে্য পার হবো। সেকানে বরো বরো হোরে[৩] উট্‌তে হয়।

গোস্বামী। (সহাস্যম্) অত্র কা ভীতিঃ? পথ্যেতদ্বৃক্ষমূলমুপতিষ্ঠমানাঃ পান্থজনা অপি তদভিমুখগমনোন্মুখা ইব লক্ষ্যন্তে।

* ঈশ্বরের নির্দ্দেশানুসারে সুখের পর দুঃখ এবং দুঃখের পর সুখ পর্য্যায়ক্রমে হইয়া থাকে। অতএব ইহা কোন ক্রমেই অন্যথা হইবার নহে।

---

১। "গোজার" সংস্কৃত গোচর শব্দ হইতে উৎপন্ন। এবং "গুঁজরৎ" শব্দও ঐরূপ গোচরাৎ শব্দের বিকৃতি।

২। কোষার ন্যায় আকার হওয়াতেই নৌকা বিশেষের নাম সীপ (ছিপ) ও কোষা হইয়াছে। যেহেতু "সীপ" শব্দেও কোষা।

৩। হোড়ং বহিত্রং (নৌকাবিশেষঃ) ইতি ত্রিকাণ্ডশেষঃ।

তদয়ং পথিকসার্থোঽপ্যস্মাকং সার্থো[১] ভবিষ্যতি। অপিচ

সংসারদুঃখজলধৌ বিকরালবক্তৈঃ
কামাদিজন্তুনিকরৈঃ পরিতো বৃতেঽস্মিন্।
যৎপাদপদ্মতরণিঃ ক্রিয়তেঽবলম্ব-
স্তন্নামকীর্ত্তনবতাং কিমু সিন্ধুভীতিঃ॥ *

অথবা, কিমুতান্যভীতিঃ।

বৈষ্ণবঃ। (সোৎসাহমুত্থায় বিকটং পরিক্রম্য চ)

"হরিনাম লইতে অলস করো না রসনা, যা হবার তাই হবে।
দুখো পেএছো আরো না পাবে,
ঐহিকের সুখ হলো না বল্যে কি ঢেউ দেখে না[২] ডুবাবে॥"

(ইতি বারংবারমুচ্চৈঃ সংকীর্ত্তয়ন্নাট্যং নাটয়তি; সর্ব্বে পথিকজনা দূরতোঽপি তচ্চীৎকারং শ্রুত্বা সচকিতমবলোকয়ন্তি)

গোস্বামী। (হস্তমুত্তোল্য উচ্চৈঃস্বরেণ) ভো ভোঃ পান্থজনাঃ যূয়ং কুত্র বা গমনোৎসুকাঃ স্থ?

* কামাদিরূপ বিকটবদনজন্তুসমূহের দ্বারা পরিবৃত এই সংসাররূপ দুঃখ-সমুদ্রে যাঁর পাদপদ্মতরণিকে লোক অবলম্বন করিয়া থাকে, তাঁহার নাম যাহারা কীর্ত্তন করে, তাহাদিগের কি সামান্য সমুদ্র হইতে অথবা অন্য কোন কিছু হইতে ভয় উপস্থিত হইতে পারে?

১। "সার্থ" ভাষায় সেথো বলে। ইহার প্রকৃত অর্থ "বণিক্‌সমূহ"। সকল দেশেই পূর্ব্বে পথের দুর্গমতাপ্রযুক্ত এই প্রকার রীতি ছিল যে, বণিক্‌সমূহ যখন একত্র হইয়া দূরদেশে বাণিজ্য করিতে যাইত, তখনই অন্য অন্য লোক ঐ সঙ্গে দূর দেশে গমন করিত। নচেৎ নির্ব্বিঘ্নে দূর দেশে গমনাগমনের অন্য কোন উপায় ছিল না। কালক্রমে ঐ "সার্থ" শব্দটী "সেথো" এই শব্দে বিকৃত হইয়া পথপ্রদর্শক অর্থে ব্যক্তিমাত্রের প্রতি প্রয়োজিত হইতেছে। এজন্য বণিকদিগের নামও "সার্থবাহ" হইয়াছে। তথাচ অমরকোষে "বৈদেহকঃ সার্থবাহো নৈগমো বাণিজো বণিক্।

২। নৌকা।

পান্থজনাঃ। (তাদৃক্প্রতিস্বরেণ) দ্বারকায়ামিতি।

গোস্বামী। অস্মাকমপীদমেবাভীষ্টম্। তৎক্ষণমপি বিলম্বং কুরুধ্বম্। ( ইতি বৈষ্ণবেন সহ দ্রুততরং গমনং নাটয়তি )

ততঃ প্রবিশতি চেলখণ্ডৈকোত্তরীয়বসনঃ সুদামা

সুদামা। (সখেদম্)

মিত্রং মমান্তঃকরণাব্জমিত্রং
দ্রষ্টুং প্রয়ামি ত্বরমাণচিত্তঃ।
উপায়নোপায়বিশেষহীনঃ
কথং সভায়ামুপযামি তস্য ॥ *

(ইতি মনসা চিন্তয়ন্ কিঞ্চিদগ্রতো গত্বা সহর্ষম্) অয়ে ইমে পান্থজনা অপি খলু দ্বারকাভিমুখমভিবর্ত্তন্তে। তদহমপ্যেতেষামনুগামী ভবামি। (ইতি সত্বরগমনেন তানুপসর্পতি ; এবং সর্ব্বে সন্তূয় বোভূয়মান হর্ষাবেগেন গমনং নাটয়ন্তি)

ততঃ কশ্চিৎ কিঞ্চিদ্দূরতো গত্বা শ্রুতিমভিনীয় সপুলকম্।

অয়েঽনতিদূরেঽসৌ দ্বারকা। যতোঽস্যা দ্বারোপরিস্থদুন্দুভিপ্রভৃতীনাং দ্রুমদ্রুমায়মানধ্বনিরাকর্ণ্যতে। তথাহি

নিশম্য সিন্ধুসন্নিধৌ সমৃদ্ধদুন্দুভিধ্বনিং
পয়োদগর্জ্জিতোপমান্যশব্দসংঘসংগতম্।
সুরাসুরাদিরূর্দ্ধতো নিরীক্ষতেঽতিবিস্মিতঃ
কিমেতদেব বর্ত্ততে পুনঃ পয়োধিমন্থনম্ ॥ †

---

* আমার অন্তঃকরণরূপ পদ্মের 'মিত্র' সূর্য্যস্বরূপ[১] (অর্থাৎ অন্তঃকরণ মধ্যে যাহার উদয় হইবামাত্রই অন্তঃকরণ প্রফুল্ল হইয়া থাকে) 'মিত্রকে' বন্ধুকে[২] দর্শন করিবার নিমিত্ত আমি গমন করিতেছি। কিন্তু তাঁহাকে কোন উপযুক্ত উপায়ন প্রদান করিবার আমার কোন উপায় নাই। অতএব তাঁহার সভাতে আমি কেমন করিয়া উপস্থিত হইব।

† সমুদ্রের সন্নিকটে মেঘগর্জ্জনতুল্য অন্য অন্য শব্দসমূহমিলিত অতি গাঢ়তর

১—২। মিত্রং সূর্য্যঃ সুহৃদিতি বামনঃ।

ততঃ কশ্চিদপরঃ। অয়ে পশ্য পশ্য

ইতস্ততশ্চলন্ত্যেষা পতাকা পরিদৃশ্যতে।
দরিদ্রানাহ্বয়ন্তীব শ্রীপ্রাসাদোপরিস্থিতা ॥ *

অতো মুহূর্ত্তমাত্রগম্যোঽয়ং পন্থা বর্ত্তত ইত্যনুমীয়তে। (এতচ্ছ্রুত্বা সর্ব্বে বেগেনোপসর্পন্তি)

ততো গোস্বামী। (সমন্তাদবলোক্য প্রমদাতিভরেণ গদ্গদাক্ষরেণ) অয়ে ভ্রাতরঃ! ইয়মেব সা ত্রিভুবনগরীয়সী নগরী। তথাহি

যা চিন্তামণিনামভূবিরচিতা চিচ্ছক্তিবৃত্তির্মতা
যা রত্নাকরদত্তরত্নবহুলা ভূমীতি লোকে শ্রুতা।
নিত্যানন্দপুরী চ যা ভগবতঃ সেয়ং প্রপঞ্চাগতা
মুক্তিদ্বারমসৌ যতস্তনুভৃতাং খ্যাতা ততো দ্বারকা ॥ †

(ইতি সভক্তি প্রণমতি, তৎসহচরা অপি সর্ব্বে তমনুকুর্ব্বন্তি)

---

দুন্দুভিধ্বনি শ্রবণ করিয়া সুরাসুর প্রভৃতি বিমানচারিগণ অতিশয় বিস্ময়াপন্ন হইয়া, এ কি আবার সমুদ্র মন্থন আরম্ভ হইল, ইহা মনে করিয়া ঊর্দ্ধ হইতে নিরীক্ষণ করিতেছেন।

* ওহে দেখ দেখ 'শ্রী'র লক্ষ্মীর মন্দিরের১ উপরিস্থিত পতাকা বায়ু দ্বারা ইতস্ততঃ সঞ্চালিত হওয়াতে যেন দরিদ্রদিগকে নিকটে আহ্বান করিবার নিমিত্ত নিযুক্ত আছে, এই প্রকার দৃষ্ট হইতেছে।

† যিনি চিন্তামণি নাম্নী ভূমিদ্বারা বিরচিতা এবং চিচ্ছক্তিবৃত্তিস্বরূপা২, যিনি রত্নাকরের প্রদত্ত রত্নময়ী ভূমি বলিয়া লোকমধ্যে খ্যাত৩। যিনি ভগবানের নিত্য

১। এখানে "শ্রী" শব্দের অর্থ লক্ষ্মী এবং শ্রীযুক্ত।

২। তথাচ চৈতন্যচরিতামৃতে। চিচ্ছক্তিবিলাস এক শুদ্ধসত্ত্ব নাম। শুদ্ধসত্ত্বময় যত বৈকুণ্ঠাদি ধাম ইত্যাদি।

৩। সমুদ্র শ্রীকৃষ্ণের আদেশমত স্বীয় গর্ভ মধ্যে যে একটী স্থান প্রদান করেন, তাহাতেই দ্বারকাপুরী নির্ম্মিতা হয়। ইতি পুরাণবার্ত্তা।

ততঃ কশ্চিদন্যঃ। (অন্যতোঽবলোক্য) অয়ে পৌরজনহৃদয়ানুরাগেণেব সান্ধ্যরাগেণ পুরমেতদাবৃতং দৃশ্যতে। তদ্বয়ং ত্বরিতমেব পান্থশালাপ্রাপকং পন্থানমেবাবলম্বেমহি।

কশ্চিদপরঃ। হা হন্ত হা হন্ত! অচিরাদেব পান্থজননয়নান্ধকরণেনান্ধকারেণ বয়মপি সর্ব্বেঽন্ধাইব সঞ্জাতাঃ।

"পদ্মিনীজনবিয়োগসন্তপ্তো
নির্ম্মমজ্জ জলধৌ দিননাথঃ।
সাভ্রধূমপটলৈরিব তস্মা-
দুদ্গতৈর্জ্জগদপূরি তমোভিঃ" ॥ *

ততস্তদিতরঃ কশ্চিৎ। (সোচ্ছ্বাসম্) অয়ে ভগবতো দ্বারকানাথস্য নিদেশং প্রতিপালয়িতুমিব তামসীনাথোঽয়ং তিমিরততিমসীমলীমসীকৃতপুরস্য পরিস্কারায় স্বকরনিকরং প্রসারয়ন্ স্বীয়সুধাকরত্বস্য[১] পরিচয়ং প্রদদাতি। পশ্য পশ্য দুর্জ্জনস্য দৌর্জ্জন্যং নাতিকালং বর্ত্ততে। তথাহি

"দশশতাক্ষককুব্দরিনিঃসৃতঃ
কিরণকেশরভাস্বরপিঞ্জরঃ।

আনন্দধাম, তিনিই এই 'প্রপঞ্চাগতা' প্রপঞ্চের গোচরীভূতা অর্থাৎ প্রকটরূপা হইয়া প্রাণীদিগের মুক্তিদ্বার স্বরূপে দ্বারকা[২] নামে খ্যাতা হইয়াছেন।

* এই জগৎ অন্ধকার দ্বারা আবৃত হওয়াতে এই প্রকার বোধ হইতেছে, যেন দিনমণি নিজ 'পদ্মিনীর' অর্থাৎ উত্তমলক্ষণবিশিষ্টা স্ত্রী[৩] অথচ পদ্মসমূহের[৪] বিরহে সন্তাপিত হইয়া সমুদ্রে ঝম্প প্রদান করাতে তথা হইতে মেঘের ন্যায় ধূমপটল উত্থিত হইয়া এই ব্রহ্মাণ্ডকে পরিপূর্ণ করিতেছে।

---

১। "সুধা" শব্দে অমৃত এবং চূর্ণলেপ (অর্থাৎ চুণকাম); এই জন্য সুধালিপ্ত অট্টালিকাকে সৌধ কহে।

২। অযোধ্যা মথুরা মায়া কাশী কাঞ্চী অবন্তিকা।
পুরী দ্বারাবতী চৈব সপ্তৈতা মোক্ষদায়িকাঃ॥ ইতি।

৩। পদ্মিনী স্ত্রীবিশেষেঽপীতি বিশ্বঃ।

৪। পদ্মিনী পদ্মমিতি বিশ্বঃ।

তিমিরবারণযূথবিদারণঃ
সমুদয়াত্যুদয়াচলকেশরী ॥”*

অথবা

“অঙ্কশৈবলবিভূষিতপৃষ্ঠো
বিভ্রদল্পতরভানুমৃণালম্।
পূর্ব্বদিক্‌তটসরোবরমধ্যা-
দুন্মমজ্জ শনকৈঃ শশিহংসঃ ॥” †

গোস্বামী। (অপবার্য্য) কিং বৃথা প্রকৃতবিষয়স্য নিহ্নবেনৈতাবদপহ্নবারোপাদিবর্ণনয়া। বস্তুতোঽয়ম্

সিন্ধুনা স্থাপিতং দৃষ্ট্বা বিধুং বিগতলাঞ্ছনম্।
আত্মানং লাঞ্ছিতং মত্বা বিধুর্বিষ্ণুপদং শ্রিতঃ ॥ ‡

অতএব রসজ্ঞপণ্ডিতাঃ শান্তিরসস্য স্থায়িরূপত্বেন যন্নির্বেদাখ্যং ভাবং বর্ণয়ন্তি তৎ সত্যমেব।

---

* দেখ দেখ পুরন্দরাধিষ্ঠিত দিক্‌রূপ গিরিকন্দর হইতে বিনিঃসৃত কিরণরূপ কেশরদ্বারা ঘন-পিঞ্জর[১] এবং তিমিররূপ হস্তিযূথের বিদারণকারী এই পূর্ব্ব-পর্ব্বতারূঢ় কেশরী (অর্থাৎ চন্দ্র) উদয় হইতেছেন।

† যার পৃষ্ঠদেশ কলঙ্করূপ শৈবাল দ্বারা শোভিত হইয়াছে, সেই এই চন্দ্ররূপ হংস, অতি সূক্ষ্ম কিরণরূপ মৃণালকে ধারণ করিয়া পূর্ব্বদিক্‌স্থিত সরোবরের মধ্য দেশ হইতে অল্পে অল্পে উত্থিত হইতেছেন।

‡ লাঞ্ছনরহিত অর্থাৎ নিষ্কলঙ্ক ‘বিধু’ শ্রীকৃষ্ণ[২] সমুদ্র কর্ত্তৃক এক্ষণে সংস্থাপিত হইয়াছেন দেখিয়া ‘বিধু’ চন্দ্র[৩] আপনাকে লাঞ্ছিত অবমানিত, বস্তুতঃ কলঙ্কিত মনে করিয়া ‘বিষ্ণুপদকে’ আকাশকে[৪] আশ্রয় করিয়াছেন। তাৎপর্য্য এই যে

---

১। উদয়কালীন চন্দ্রেতে কিঞ্চিৎ পীত ও রক্তবর্ণের প্রকাশ হইয়া থাকে। ঐ উভয় বর্ণমিশ্রিত বর্ণকেই পিঞ্জর বর্ণ কহে।

২-৩। বিধুর্বিষ্ণৌ চন্দ্রমসীত্যমরঃ।

৪। বিয়দ্বিষ্ণুপদং বা তু পুংস্যাকাশবিহায়সীত্যমরঃ।

সর্ব্বে। (সশিরঃকম্পম্) এবং নাম।

ততঃ কশ্চিৎ পুরতোঽবলোক্য। অয়ে পশ্য পশ্য ক্ষুধাতুরাণাং কীদৃগ্বিবেকাচাতুরতা। তথাহি

"ছায়াশ্ছদানাং শশিনশ্চদীধিতী-
র্মূলে তরূণাং মিলিতাঃ সমন্ততঃ।
আলোক্য ভোক্তুং তিলতণ্ডুলভ্রমাৎ
ক্ষুন্দন্তি চঞ্চুপুটকৈর্বয়োগণাঃ॥" *

কশ্চিদপরঃ। (সাধিক্ষেপম্) অয়ে বৃথা বচনেনালম্। সম্প্রত্যস্মাভিঃ কেন পথা বা গমনং বিধীয়ত ইত্যবধীয়তাম্। (অথ সর্ব্বে ক্ষণং কিংকর্ত্তব্যমূঢ়তামূঢ়বন্তঃ স্থাণুবদবস্থিতাঃ)

ততঃ প্রবিশতি কশ্চিদ্রাজপুরুষঃ

রাজপুরুষঃ। ভো ভো বৈদেশিকাঃ কথং যূয়ং দণ্ডবদ্দণ্ডায়মানাঃ প্রতীক্ষধ্বে। ইতস্ত দক্ষিণা হি যা রাজপুরী তামুত্তরেণ সুবিশালাং পান্থশালামুদ্দিশ্যে।

চন্দ্র চিরকালাবধি সমুদ্রের আশ্রয়ে যে স্থানে বাস করিতেন, এক্ষণে সমুদ্র আর এক জনকে সেই স্থানে সংস্থাপন করাতে চন্দ্র অভিমানে আপনাকে ধিক্কার দিয়া গৃহাশ্রম পরিত্যাগ করতঃ বিষ্ণুপদকে আশ্রয় করিয়াছেন, অর্থাৎ বৈষ্ণব ধর্ম্মের অবলম্বন করিয়াছেন। অন্য ব্যক্তিও ঐ প্রকার রাজাদিকর্ত্তৃক স্থানভ্রষ্ট হইলে গৃহধর্ম্ম পরিত্যাগ করিয়া অগত্যা বৈষ্ণব ধর্ম্ম অর্থাৎ ভেকাদি[1] গ্রহণ করিয়া থাকে।

* পত্রের ছায়া এবং চন্দ্রের কিরণ একত্র মিলিত হইয়া বৃক্ষের মূলে পতিত হওয়াতে ক্ষুধার্ত্ত পক্ষিসকল উহাদিগকে তিলতণ্ডুল ভ্রমে চঞ্চুপুট দ্বারা বারম্বার খুঁটিতেছে।

১। "ভিক্ষা" শব্দ হইতেই "ভেক" শব্দের উৎপত্তি হইয়াছে।

বানেন সম্যগুপতিষ্ঠমানেন পথা প্রতিষ্ঠধ্বম্। গত্বা চ তত্র কিল নিখিললোকাভি-মাত্রামন্নকূটযাত্রাং প্রত্যক্ষীকুরুধ্বম্। তথাহি

গৃহ্যতাং বহুবিধোত্তমৌদনং ভুজ্যতাং চ নিয়তং যথারুচি।
ইত্যনুক্ষণমপি প্রবর্ত্ততে তত্র কর্ম্মঠগণস্য ভাষিতম্॥ *

কিঞ্চ,

গুণো গুণগণস্যাত্র গণয়িতুং ন শক্যতে।
গুণোঽপি গুণনাদ্ যস্য গুণবদ্ভাতি নিশ্চিতম্॥ †

ততঃ কশ্চিন্মিষ্টান্নপ্রিয়ঃ। (সুমিষ্টবচনেন) কচ্চিৎ[১] তত্র বিপ্রমোদকাদি[২]-নির্ম্মিতো মুদ্গমোদকাদিরপি[৩] মোদতে? কিমু সর্ব্ব[৪]-মনোহরা কুণ্ডলিনী চ[৫] বিরাজতে[৬]?

* নানাপ্রকার উত্তম উত্তম অন্ন গ্রহণ কর এবং নিয়ত যথাভিলষিত ভোজন কর, এই প্রকার বাক্য যেখানে কর্ম্মচারীদিগের কর্ত্তৃক নিয়তই উক্ত হইতেছে।

† এখানকার 'গুণগণের' পাচকদিগের[৭] যে কত গুণ তাহার গণনা করা যায় না। যে হেতু প্রধান পাচক• বলিয়া প্রসিদ্ধ যে 'গুণ' ভীম মহাশয়[৮] তিনিও যাহাদিগের গুণের গুণন অর্থাৎ চিন্তা[৯] করিতে গিয়া স্বয়ং গুণবৎ[১০] প্রতীয়মান হইয়া থাকেন, অর্থাৎ তিনিও আপনাকে তাহাদিগের সদৃশ বিবেচনা

১। কচ্চিৎ কামপ্রবেদনে ইত্যমরঃ। কোন অভিলষিত বিষয়ের জিজ্ঞাসা স্থলে এই শব্দের প্রয়োগ হইয়া থাকে।

২। 'বিপ্রমোদকঃ' বামুনময়রা ইতি খ্যাতঃ।

৩। "মুদ্গমোদকঃ" মতিচুর ইতি ভাবপ্রকাশঃ।

৪। "সর্ব" সকল পক্ষে শিব।

৫। কুণ্ডলিনী জিলবী ইতি ভাবপ্রকাশঃ। পক্ষে কুলকুণ্ডলিনী শক্তিঃ। যথা, ধ্যায়েৎ কুণ্ডলিনীং সূক্ষ্মাং মূলাধারনিবাসিনীমিতি তন্ত্রসারঃ।

৬। "মোদতে" ও "বিরাজতে" এই দুই শব্দ অতিশয় আদরসূচনার্থ কথিত হইয়াছে।

৭-১০। গুণোঽপ্রধানে রূপাদৌ মৌর্ব্ব্যাং সূদে বৃকোদরে। তন্তৌ সর্ব্বাদিসন্ধ্যাদি-বিদাদিহরিতাদিম্বিতি বিশ্বঃ।

(রাজপুরুষঃ সহাসং বাঢ়ং বাঢ়মিত্যুক্ত্বা প্রস্থিতঃ। এবং সর্ব্বে শ্রুতি-সুখকরবচনশ্রুতিমাত্রেণ পুলকিতগাত্রেণ পরস্পরমালিঙ্গ্য "বরং তত্রৈব কিয়ৎ-কালং নিবাসং কৃত্বা কঠোরোপবাসস্য হস্তান্নিষ্কৃতিং লভেমহি" ইত্যন্যোঽন্যমভিধায় মনঃ সমাধায় চ মৃগবদ্‌যুগপদেব প্রস্থিতবন্তঃ)

কিঞ্চিদগ্রতো গত্বা কশ্চিদ্ভীরুস্বভাবঃ।

অয়ে ভ্রাতরঃ কস্তত্র দুরন্তদৌবারিকহস্তাৎ পরিত্রাণস্যোপায় ইতি চিন্ত্যতাম্। কিং তত্রার্দ্ধচন্দ্রস্যোদয়[১]-দর্শনমাত্রেণ হৃৎপুণ্ডরীকস্য মালিন্যং ন ভাব্যম্?

ততঃ কশ্চিৎ সাহসিকঃ। (সাটোপম্) হংহো উলূকবদ্ভীলুক! সততং সাহসিকেন ভবিতব্যম্। যতঃ সাহসে ভজতে লক্ষ্মীরিতি সর্ব্বৈরপি নীতি-কোবিদৈর্নির্ণীয়তে।

পুনঃ প্রথমঃ। অরে রে ক্ষোমশূর[২] ক্ষমস্ব; নৈতদ্বচনং নিয়তং ক্ষেমায় কল্পতে। যতঃ

সাহসে ভজতে লক্ষ্মীরিত্যাহুরর্থগৃধ্নবঃ।
ক্বচিৎ ক্বচিদর্থবর্জ্জমনর্থোঽপ্যুপজায়তে॥ *

"সহসা বিদধীত ন ক্রিয়া-
মবিবেকঃ পরমাপদাম্পদম্।

করেন না। ইহার দ্বারা ভীম মহাশয়ও যে ভোজনাভিলাষী হইয়া মধ্যে মধ্যে দ্বারকায় আসিয়া থাকেন ইহাও বলা হইল।

* অর্থলোপুপগণ কহিয়া থাকে যে সাহসেতেই সম্পত্তি হয়। কিন্তু দেখা যায় সে কখন কখন অর্থের পরিবর্ত্তে অনর্থও আসিয়া উপস্থিত হইয়া থাকে।

---

১। অর্দ্ধচন্দ্রঃ গলহস্তঃ। অগ্নিহোত্রেঽগ্নিহবিষোরর্দ্ধচন্দ্রে নখক্ষতে। গলহস্তে বাণভেদে কৃষ্ণত্রিবৃতি তু স্ত্রিয়ামিতি মেদিনী।

২। "ক্ষোমশূরঃ" নির্ভয়স্থানে শূর ইতি শ্রীমদ্ভাগবতটীকায়াং শ্রীধরস্বামী।

বৃণুতে হি বিমৃষ্যকারিণং
গুণলুব্ধাঃ স্বয়মেব সম্পদঃ ॥” *

ইতি যৎ সাধুভিরুক্তং তদেব সাধু।

ততো গোস্বামী। কথমকাণ্ডে প্রকাণ্ডবাদানুবাদোঽয়ং প্রবর্ত্ততে? কিমস্যাং ভিক্ষুকাণামবারিতদ্বারকায়াং দ্বারকায়াং পুনর্দ্বারপালস্য শঙ্কা? (ইত্যেবং সর্ব্বে বহুবিধসংলাপং কুর্ব্বন্ত উপসর্পন্তি)

ততঃ সুদামা। (স্বাগতম্) অতঃ পরমেতেষামনুগামী ভবিতুং ন যুজ্যতে। অহস্তু মমাসেচনকস্য[1] দর্শনরসেন চিরসন্তপ্তদর্শনযুগলস্য সেচনং কুর্য্যাম্। (ইতি পরাবৃত্য নিষ্ক্রান্তঃ)

ততঃ প্রবিশতঃ কশ্চিদ্ভগবৎপার্শ্ববর্ত্তী ভৃত্যঃ কশ্চিৎ পরিচারকো ব্রাহ্মণশ্চ।

ভৃত্যঃ[2]। (সবিস্ময়ম্) ঠাকুরজী! আজ এক বড়ী চমৎকারকী বৃত্তান্ত পড়িহে।

ব্রাহ্মণঃ। (সস্পৃহম্) অরে তৎ কথয় তাবৎ কীদৃশম্?

ভৃত্যঃ। আজ সারু হোনেকী পিছে এক দীনহীন তন্ ছীন্ দরিদ্দ বাহ্মণ প্রভুকে পাস্ আয়া। কেয়া জানে উহাকু চেন্ দুর্ভাগা ব্রাহ্মণনে ঐসা ক্যা অগলে জনম্‌মে পুণ্য কিয়া থা জো ত্রিলোকীনাথ মহারাওনে উন্‌কো দেখতেহী সিংহাসন্‌মে উতর্ আগ্ বঢ়ে ভেট্‌কর অতি প্যারসে হাত পকড় উন্‌কো লে গয়ে, পুনি সিংহাসন পর্ বেঠায় পাঁও পখল্‌কে চরণামৃত লিয়া আগে চন্দন চরচ্

* সহসা কোন কর্ম্ম করিবেক না, কারণ যাহারা বিবেচনা না করিয়া হঠাৎ কোন কর্ম্ম করে তাহারা নানা বিপদাপদে আপন্ন হয়। গুণলুব্ধ সম্পদ্ সে কেবল বিমৃষ্যকারী ব্যক্তিকেই বরণ করিয়া থাকে।

১। তদসেচনকং তৃপ্তের্নাস্ত্যন্তো যস্য দর্শনাদিত্যমরঃ।

২। ভৃত্যের উক্তিতে যে সকল হিন্দিভাষা লিখিত হইয়াছে, তাহার অধিকাংশই কোন প্রাচীন গ্রন্থ-বিশেষ হইতে উদ্ধৃত।

অচ্ছত দিয়া অম্বুর১ ঔর চম্লিকী আরক২ লগায়া পুষ্প চঢ়ায়া ধূপ্ দীপ্ নৈবিদ্দ কর উন্‌কী পূজাকী।

ব্রাহ্মণঃ। (সাস্রম্) অহো "লোকবত্তু লীলাকৈবল্যম্" ইতি যন্মুনিভি-র্নির্ণীতং৩ তদধুনা প্রত্যক্ষমেব দৃশ্যতে। তথাহি

যৎপাদপঙ্কজরজো বিধিশঙ্করাদ্যা
বাঞ্ছন্তি সন্ততমনন্যধিয়ানুরক্তাঃ।
ধর্ম্মস্য রক্ষণকৃতে স কৃতাবতারো
লোকান্ বিড়ম্বয়তি লৌকিকতাং প্রদর্শ্য ॥*

ততস্ততঃ ?

ভৃত্যঃ। উহ ব্রাহ্মণ প্রভুকে গুরু ভাই হৈ ঐসি সমুরুতে হোঁ। কেঁওকে প্রভুনে উন্‌সে গুরুকে ঘরকি বাতেঁ করনে লগে থে।

ব্রাহ্মণঃ। তৎ কিমিব বিস্তারেণ বদ।

ভৃত্যঃ। প্রভুনে উন্‌সে কহে কি ভাই তুম্হে উহ শুধ হৈ জো একদিন গুরু পত্নীনে হমে তুম্হে ইন্ধন লানে ভেজী থী ঔজর বনমে ইন্ধন লে গঠড়িয়া বান্ধি শির পর্ ধর্ ঘরকো চলে তব আঁন্ধি ঔর মোহ আয়া ঔ লাগা মুষলধার বারি বরখ্‌নে। জল স্থল চারোঁ ওর ভর গয়া। হম্ তোম্ ভীগ্ কর্ মহা দুখ

---

* ব্রহ্মা ও শিব প্রভৃতি নিয়ত অনুরক্ত ও অনন্যচিত্ত হইয়া যাঁহার পাদপদ্ম-রেণুর বাঞ্ছা করিয়া থাকেন, সেই প্রভু ধর্ম্মরক্ষার নিমিত্ত অবতীর্ণ হইয়া লৌকিক ব্যবহার প্রদর্শন করতঃ লোকসকলকে বিড়ম্বনা করিতেছেন। অর্থাৎ স্বীয় ঐশ্বর্য্যভাবের গোপন করিয়া লোক সকলের মোহ জন্মাইতেছেন।

১। "অম্বরং" সুগন্ধিদ্রব্যবিশেষ ইতি বিশ্বঃ। আরবী প্রভৃতি অন্য অন্য ভাষাতেও এই শব্দটী এই অর্থেই ব্যবহৃত হইয়াছে।

২। "অর্কঃ" নির্য্যাসবিশেষঃ। তথাচ রাবণ-মন্দোদরী-সংবাদে অর্কপ্রকাশগ্রন্থে, চম্বল্যর্কপলং বাপি শীতার্ত্তো মালতীভবম্, ইত্যাদি। আরবী ভাষাতে এই শব্দ বিকৃত হইয়া আরক শব্দ হইয়াছে।

৩। বেদান্তদর্শনে। ব্রহ্মসূত্রে ২, ১, ৩৩।

